বসুমতী-শাস্ত্র-প্রচার

# মনু-সংহিতা

সর্ব্বকালদর্শী—মহাপ্রাজ্ঞ—ভগবান্ মনুর বিশ্ব-হিত-চিন্তা।

ত্রিকালদর্শী মহর্ষি ভৃগুর সমাজ-কল্যাণ-সিদ্ধান্ত।



সমাজ-নীতি শিক্ষাগুরু ঋষিপ্রবর
**মেধাতিথির ভাষ্য।**

ব্রাহ্মণ্য-গৌরব কুল্লূক ভট্টাচার্য্যের
**মন্বর্থ-মুক্তাবলী টীকা।**

সংস্কৃত কলেজের স্মৃতিশাস্ত্রের স্বনামধন্য অধ্যাপক—
বঙ্গগৌরব স্মার্ত্তপ্রবর ভরতচন্দ্র শিরোমণির
**সরল বঙ্গানুবাদ।**

বেদান্ত শাস্ত্রে সুপণ্ডিত—মহামহোপাধ্যায়
শ্রীযুত প্রমথনাথ তর্কভূষণের
**বিশদ ভূমিকা।**

বহু শাস্ত্রগ্রন্থ অনুবাদক—সম্পাদক—প্রচারক—সৎসাহিত্য ও শাস্ত্রগ্রন্থপ্রচার-ব্রত
উপেন্দ্রনাথ মুখোপাধ্যায় সম্পাদিত সংস্করণের আদর্শে
তাঁহারই প্রতিষ্ঠিত বসুমতী-সাহিত্য-মন্দির হইতে
শ্রীসতীশচন্দ্র মুখোপাধ্যায় প্রকাশিত
সুপরিশুদ্ধ—সুপ্রামাণ্য—বিরাট চতুর্থ সংস্করণ।



পণ্ডিত শ্রীযুক্ত নৃত্যগোপাল পঞ্চতীর্থ
সংশোধিত



কলিকাতা, ১১৬ নং বহুবাজার ষ্ট্রীট
"বসুমতী-বৈদ্যুতিক-রোটারী-মেসিনে"
শ্রীপূর্ণচন্দ্র মুখোপাধ্যায় মুদ্রিত

# অধ্যায়-সূচী


| অধ্যায় | প্রজ্ঞান | পৃষ্ঠা হইতে পৃষ্ঠা |
|---|---|---|
| ১ম ” | সৃষ্টিরহস্য-বিজ্ঞানপ্রকরণ | ১—৫৫ |
| ২য় ” | ধর্ম্মানুষ্ঠানপ্রকরণ | ৫৬—১৮৫ |
| ৩য় ” | ধর্ম্মসংস্কারপ্রকরণ | ১৮৬—৩০৭ |
| ৪র্থ ” | ব্রহ্মচর্য্য-গার্হস্থ্যাশ্রমধর্ম্মপ্রকরণ | ৩০৮—৩৯৯ |
| ৫ম ” | অশৌচবিধি-বিধানপ্রকরণ | ৪০০—৪৭৪ |
| ৬ষ্ঠ ” | বানপ্রস্থপ্রকরণ | ৪৭৫—৫১২ |
| ৭ম ” | রাজ্য-নিয়ন্ত্রণপ্রকরণ | ৫১৩—৫৮৮ |
| ৮ম ” | রাষ্ট্রনীতিপ্রকরণ | ৫৮৯—৭৫৪ |
| ৯ম ” | ব্যবহারিক-ধর্ম্মপ্রকরণ | ৭৫৫—৮৫৮ |
| ১০ম ” | সামাজিক-নীতিপ্রকরণ | ৮৫৯—৯০২ |
| ১১শ ” | প্রায়শ্চিত্ত-সিদ্ধান্তপ্রকরণ | ৯০৩—৯৯০ |
| ১২শ ” | মোক্ষধর্ম্মপ্রকরণ | ৯৯১—১০৩২ |


শ্লোকাঙ্ক অনুসারে বিষয়-সঙ্কলন বিষয়-সূচীতে দেখুন।

# কুল্লূকভট্ট-কৃত টীকার পরিচয় সূচনা

গৌড়ে নন্দনবাসিনাম্নি সুজনৈর্বন্দ্যে বরেন্দ্র্যাং কুলে
শ্রীমদ্ভট্টদিবাকরস্য তনয়ঃ কুল্লূকভট্টোঽভবৎ।
কাশ্যামুত্তরবাহিজহ্নুতনয়াতীরে সমং পণ্ডিতৈ-
স্তেনেয়ং ক্রিয়তে হিতায় বিদুষাং মন্বর্থমুক্তাবলী ॥ ১ ॥

সর্ব্বজ্ঞস্য মনোরসর্ব্ববিদপি ব্যাখ্যামি যদ্বাঙ্ময়ং
যুক্ত্যা তদ্বহুভির্যতো মুনিবরৈরেতদ্বহু ব্যাহৃতম্।
তাং ব্যাখ্যামধুনাতনৈরপি কৃতাং ন্যায্যাং ব্রুবাণস্য মে
ভক্ত্যা মানববাঙ্ময়ে ভবভিদে ভূয়াদশেষেশ্বরঃ ॥ ২ ॥

মীমাংসে বহু সেবিতাসি সুহৃদস্তর্কাঃ সমস্তাঃ স্থ মে
বেদান্তাঃ পরমাত্মবোধগুরবো যূয়ং ময়োপাসিতাঃ।
জাতা ব্যাকরণানি বালসখিতা যুষ্মাভিরভ্যর্থয়ে
প্রাপ্তোঽয়ং সময়ো মনূক্তবিবৃতৌ সাহায্যমালম্ব্যতাম্ ॥ ৩

দ্বেষাদিদোষরহিতস্য সতাং হিতায়
মন্বর্থতত্ত্বকথনায় মমোদ্যতস্য।
দৈবাদ্ যদি কচিদিহ স্খলনং তথাপি
নিস্তারকো ভবতু মে জগদন্তরাত্মা ॥ ৪ ॥

মানববৃত্তাবস্যাং জ্ঞেয়া ব্যাখ্যা নবা ময়োক্তিম্না।
প্রাচীনাঽপি রুচিরা ব্যাখ্যাতৄণামশেষাণাম্ ॥ ৫ ॥

---

# সংক্ষিপ্ত-বিষয়-সূচী

## প্রথম অধ্যায়


ষ্টিরহস্য-বিজ্ঞানপ্রকরণ ... ... ১—৫৫ পৃষ্ঠা

| ষয় | শ্লোকাঙ্ক |
|---|---|
| -জিজ্ঞাসা | ১ |
| লয়কালে জাগতিক অবস্থা | ৫ |
| ভূতের স্থূলরূপে প্রকাশ | ৬ |
| হঙ্কারাদির উৎপত্তি | ৭ |
| ল উৎপত্তি | ৮ |
| ার শরীর পরিগ্রহ | ৯ |
| রায়ণ শব্দের ব্যুৎপত্তি | ১০ |
| নামে বিখ্যাতি | ১১ |
| থিবী ও আকাশাদি সৃষ্টি | ১২—১৩ |
| হং ও মনঃসৃষ্টি | ১৪ |
| তত্ত্ব, অহঙ্কারতত্ত্ব, ত্রিতত্ত্ব, পঞ্চগুণ, পঞ্চজ্ঞানেন্দ্রিয় ও পঞ্চকর্ম্মেন্দ্রিয় সৃষ্টি | ১৫ |
| নুষ্য পশুপক্ষী প্রভৃতি ভূতসৃষ্টি | ১৬ |
| ক্ষমূর্ত্তিই শরীর | ১৭ |
| কাশাদি পঞ্চভূতের অর্থ বিভাগ | ১৮ |
| রুষ ও জগতের উৎপত্তি | ১৯ |
| কাশাদির গুণ | ২০ |
| নুষ্যাদির নাম ও কর্ম্মবিভাগ | ২১ |
| দবগণ ও যজ্ঞাদি সৃষ্টি | ২২ |
| বেদোদ্ধার | ২৩ |
| ৎসরাদি কাল, নক্ষত্র সকল, গ্রহসমূহ ও পর্ব্বতাদি সৃষ্টি | ২৪ |
| প্রাজাপত্যাদি তপস্যা ও চিত্ত-বিকার প্রভৃতি সৃষ্টি | ২৫ |
| ধর্ম্মাধর্ম্ম বিভাগ ও তাহার ফল | ২৬ |
| সূক্ষ্মস্থূলাদি ক্রমে জগৎসৃষ্টি | ২৭ |
| জীবধর্ম্ম | ২৮—২৯ |
| ব কর্ম্মপ্রাপ্তি | ৩০ |

| বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|
| ব্রাহ্মণাদি চারিবর্ণ সৃষ্টি | ৩১ |
| পুরুষ, নারী ও বিরাট্ উৎপত্তি | ৩২ |
| মনুর আবির্ভাব | ৩৩ |
| দশ প্রজাপতি সৃষ্টি | ৩৪ |
| দশ প্রজাপতির নাম | ৩৫ |
| সপ্তমনু পূর্ব্বাসৃষ্ট দেবতা, দেবতার বাসস্থান ও মহর্ষি সৃষ্টি | ৩৬ |
| যক্ষ রাক্ষস প্রভৃতি, সর্পাদি, গরুড়াদি পক্ষিগণ, আজ্যপাদি পিতৃগণ, বিদ্যুৎ প্রভৃতি, এবং নানা প্রকার জ্যোতিঃ সৃষ্টি | ৩৭—৩৮ |
| জন্তু সৃষ্টি | ৩৯—৪০ |
| কর্ম্মানুরূপ দেবমনুষ্যাদি সৃষ্টি | ৪১ |
| কর্ম্ম ও জন্মক্রম কথন | ৪২ |
| জরায়ুজ | ৪৩ |
| অণ্ডজ | ৪৪ |
| স্বেদজ | ৪৫ |
| উদ্ভিজ্জ | ৪৬ |
| অপুষ্প বৃক্ষ | ৪৭ |
| গুচ্ছ, গুল্ম, প্রতান ও বল্লী | ৪৮ |
| বৃক্ষাদির চৈতন্য ও সুখ-দুঃখ | ৪৯ |
| সৃষ্টিবর্ণন সমাপ্তি | ৫০ |
| প্রজাপতি পরমাত্মাতে অন্তর্হিত | ৫১ |
| প্রলয় কথন | ৫২ |
| প্রজাপতির দেহাদিবিষয়ের ইচ্ছা পরিত্যাগে জীবেরও কর্ম্মনিবৃত্তি | ৫৩ |
| পরমাত্মার সুখশয়ন | ৫৪ |
| জীবের দেহান্তরপ্রাপ্তি | ৫৫ |
| লিঙ্গশরীর | ৫৬ |
| অবস্থাভেদে সৃষ্টি ও সংহার | ৫৭ |

| বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|
| মনুর অধ্যয়ন ও অধ্যাপনা | ৫৮ |
| ভৃগুকে মনুর অনুজ্ঞা | ৫৯ |
| ভৃগু কর্তৃক মনু-সংহিতা কথনারম্ভ | ৬০ |
| স্বায়ম্ভুব মনুর বংশীয় অপর মনুগণের নাম ও বিশ্বসংসার সৃষ্টি | ৬১—৬৩ |
| নিমেষাদি কাল | ৬৪ |
| মনুষ্যের দিবা ও রাত্রি | ৬৫ |
| পিতৃলোকের দিবা ও রাত্রি | ৬৬ |
| দেবগণের দিবা ও রাত্রি | ৬৭ |
| ব্রহ্মার দিবা ও রাত্রি এবং যুগপরিমাণ কথন | ৬৮ |
| সত্যযুগ পরিমাণ | ৬৯ |
| ত্রেতা, দ্বাপর ও কলির পরিমাণ | ৭০ |
| দেবযুগ | ৭১ |
| ব্রহ্মার দিবা ও রাত্রি | ৭২ |
| অহোরাত্রবেত্তা | ৭৩ |
| মনঃসৃষ্টি | ৭৪ |
| মহত্তত্ত্বের উৎপত্তি | ৭৫ |
| স্পর্শগুণ | ৭৬ |
| তেজ উৎপত্তি | ৭৭ |
| পঞ্চভূতের উৎপত্তিক্রম | ৭৮ |
| মন্বন্তর | ৭৯—৮০ |
| যুগভেদে ধর্ম্মের স্থিতি | ৮১—৮২ |
| যুগভেদে মনুষ্যের পরমায়ুঃ | ৮৩—৮৪ |
| যুগভেদে ধর্ম্মভেদ | ৮৫—৮৬ |
| ব্রাহ্মণাদির পৃথক্ পৃথক্ কর্ম্মব্যবস্থা | ৮৭ |
| ব্রাহ্মণের কর্ত্তব্য | ৮৮ |
| ক্ষত্রিয়ের কর্ত্তব্য | ৮৯ |
| বৈশ্যের কর্ত্তব্য | ৯০ |
| শূদ্রের কর্ত্তব্য | ৯১ |
| মনুষ্যদেহের পবিত্রতা | ৯২ |
| ব্রাহ্মণের প্রভুতার কারণ | ৯৩ |
| ব্রাহ্মণের উৎপত্তি | ৯৪—৯৫ |
| কীটাদি প্রাণীর উত্তরোত্তর শ্রেষ্ঠতা প্রাপ্তি | ৯৬ |
| ব্রাহ্মণের মধ্যে কর্ম্মভেদে শ্রেষ্ঠতা | ৯৭—৯৮ |
| ব্রাহ্মণ সকলের শ্রেষ্ঠ কেন | ৯৯ |
| ব্রাহ্মণ সমুদয় সম্পত্তির যোগ্য কেন | ১০০—১০১ |
| মনুসংহিতা রচনার প্রয়োজন | ১০২ |
| ব্রাহ্মণই অধ্যাপনার অধিকারী | ১০৩ |
| মনুপাঠের ফলশ্রুতি | ১০৪—১০৬ |
| মনুসংহিতোক্ত বিষয় | ১০৭ |
| পরম্পরাগত আচারই ধর্ম্ম | ১০৮ |
| আচারহীন ব্রাহ্মণের ফলহীনতা | ১০৯ |
| আচারই তপস্যার প্রধান কারণ | ১১০ |
| গ্রন্থের অনুক্রমণিকা | ১১১—১১৮ |
| প্রতি অধ্যায়ের বক্তব্য বিষয়, ভৃগুকর্তৃক মনুসংহিতা পুনরারম্ভ | ১১৯ |


---

# দ্বিতীয় অধ্যায়


ধর্ম্মানুষ্ঠানপ্রকরণ ... ... ৫৬—১৫৮ পৃষ্ঠা

| বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|
| ধর্ম্মলক্ষণ | ১ |
| কাম্য-কর্ম্মের নিন্দা | ২ |
| সঙ্কল্প | ৩ |
| কামনাই সকল কার্য্যের মূল | ৪ |
| শাস্ত্রীয় কর্ম্ম দ্বারা মোক্ষপ্রাপ্তি | ৫ |
| ধর্ম্মে প্রমাণ | ৬ |
| বেদোক্ত ধর্ম্মই মনুকথিত ধর্ম্ম | ৭ |
| কর্ম্মানুষ্ঠান | ৮ |
| ধর্ম্মানুষ্ঠান | ৯ |
| ধর্ম্ম শ্রুতি ও স্মৃতিমূলক | ১০ |
| শ্রুতি ও স্মৃতিনিন্দকের দণ্ড | ১১ |
| ধর্ম্মের চারিটি প্রমাণ | ১২ |
| কামনাশূন্যের প্রতিই ধর্ম্মোপদেশ | ১৩ |
| শ্রুতির দুই প্রকার মত ও ধর্ম্ম | ১৪ |
| হোমের কাল | ১৫ |
| মানবশাস্ত্রে দ্বিজাতির অধিকার | ১৬ |

| বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|
| ব্রহ্মাবর্ত্ত দেশ | ১৭ |
| ব্রহ্মাবর্ত্ত দেশের আচারই সদাচার | ১৮ |
| ব্রহ্মর্ষি দেশ | ১৯—২০ |
| মধ্যদেশ | ২১ |
| আর্য্যাবর্ত্ত দেশ | ২২ |
| ম্লেচ্ছদেশ | ২৩ |
| বাসনিরূপণ | ২৪ |
| ব্রাহ্মণাদিবর্ণের পাঁচটি ধর্ম্ম | ২৫ |
| দ্বিজাতির সংস্কার | ২৬ |
| সংস্কার দ্বারা বীজদোষ-নাশ | ২৭ |
| ব্রহ্মপ্রাপ্তির যোগ্যতা | ২৮ |
| জাতকর্ম্ম | ২৯ |
| নামকরণ | ৩০—৩৩ |
| নিষ্ক্রমণ | ৩৪ |
| চূড়াকর্ম্ম | ৩৫ |
| উপনয়ন | ৩৬—৩৭ |
| ব্রাত্য | ৩৮—৪০ |
| পরিধেয় বিধি | ৪১ |
| মেখলার নিয়ম | ৪২—৪৩ |
| উপবীত | ৪৪ |
| দণ্ডধারণ বিধি | ৪৫—৪৭ |
| ভিক্ষাগ্রহণ-বিধি | ৪৮—৫১ |
| ভোজনবিধি | ৫২—৫৭ |
| আচমন-বিধি | ৫৮—৬২ |
| উপবীতী, প্রাচীনাবীতী ও নিবীতী | ৬৩ |
| মেখলা প্রভৃতি পুনর্গ্রহণ | ৬৪ |
| কেশান্ত সংস্কার | ৬৫ |
| স্ত্রীলোকেরও সংস্কার আবশ্যকতা | ৬৬—৬৭ |
| উপনীতের কর্ত্তব্য কথন | ৬৮ |
| গুরুর কর্ত্তব্য | ৬৯ |
| শিষ্যের উপবেশন | ৭০ |
| বদ্ধাঞ্জলি | ৭১ |
| গুরুপাদস্পর্শ-বিধি | ৭২ |
| বেদাধ্যয়নে গুরু ও শিষ্যের কর্ত্তব্য | ৭৩—৭৫ |
| ব্যাহৃতি উদ্ধার | ৭৬ |
| তিন বেদ হইতে গায়ত্রী উদ্ধার | ৭৭ |
| গায়ত্রীজপে বেদাধ্যয়নের পুণ্য | ৭৮ |
| গায়ত্রীজপের ফল | ৭৯ |
| গায়ত্রীজপ অকরণে দোষ | ৮০ |

| বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|
| গায়ত্রীই বেদের আদি | ৮১ |
| গায়ত্রীজপেই ব্রহ্মত্ব-প্রাপ্তি | ৮২ |
| প্রণবই পরব্রহ্মস্বরূপ | ৮৩ |
| প্রণব অক্ষয় | ৮৪ |
| প্রণবের উচ্চারণ ও তাহার ফল | ৮৫—৮৬ |
| জপই সিদ্ধির কারণ | ৮৭ |
| ইন্দ্রিয়সংযম | ৮৮ |
| একাদশ ইন্দ্রিয়, তাহার নাম, বিভাগ ও ইন্দ্রিয়োপভোগের ফল | ৮৯—৯৫ |
| ইন্দ্রিয়নিগ্রহের উপায় | ৯৬ |
| বিষয়াসক্তের বেদাধ্যয়ন নিষ্ফল | ৯৭ |
| জিতেন্দ্রিয়ের লক্ষণ | ৯৮ |
| ইন্দ্রিয়াসক্তের দোষ | ৯৯ |
| পুরুষার্থসাধনের উপায় | ১০০ |
| প্রাতঃসন্ধ্যার ও সায়ংসন্ধ্যার ফল | ১০১ |
| বিধিপূর্ব্বক প্রাতঃ ও সায়ংসন্ধ্যার ফল | ১০২ |
| প্রাতঃ ও সায়ংসন্ধ্যা অকরণে দোষ | ১০৩ |
| গায়ত্রী অধ্যয়নের স্থান | ১০৪ |
| অনাধ্যায়ে দিনেও সন্ধ্যাদিতে দোষ নাই | ১০৫—১০৬ |
| জপ যজ্ঞানুষ্ঠানের ফল | ১০৭ |
| ব্রহ্মচারীর গুরুগৃহে কর্ত্তব্য | ১০৮ |
| অধ্যয়ন ও অধ্যাপনার বিধি-নিষেধ | ১০৯—১১৬ |
| গুরুপ্রণামের ক্রম | ১১৭ |
| গায়ত্রীবেত্তা ও নিষিদ্ধ দ্রব্যাদি বিক্রেতার নিন্দা ও ত্রিকালজ্ঞের শ্রেষ্ঠতা নিরূপণ | ১১৮ |
| বিদ্যা, বয়স ও সম্বন্ধ-ভেদে অভিবাদনের ক্রম | ১১৯—১৩২ |
| মাতার শ্রেষ্ঠতা | ১৩৩ |
| যাহার মান্যতা অধিক | ১৩৪—১৩৭ |
| কাহাদের পথ ছাড়িয়া দেওয়া উচিত | ১৩৮—১৩৯ |
| আচার্য্যের লক্ষণ | ১৪০ |
| উপাধ্যায়-লক্ষণ | ১৪১ |
| গুরু-লক্ষণ | ১৪২ |
| পুরোহিত-লক্ষণ | ১৪৩ |
| বেদাধ্যাপকের মান্যতা | ১৪৪ |
| উপাধ প্রভৃতির মান্যতা | ১৪৫ |
| পিতা ও আচার্য্যের শ্রেষ্ঠতা | ১৪৬—১৪৮ |
| উপাধ্যায়াদির মান্যতা | ১৪৯—১৫২ |

| বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|
| মূর্খই বালক | ১৫৩ |
| বেদাধ্যাপকই মহৎ | ১৫৪ |
| চারিবর্ণের জ্যেষ্ঠত্বের লক্ষণ | ১৫৫ |
| বিদ্বান্ই বৃদ্ধ | ১৫৬ |
| বিদ্যাহীন ব্রাহ্মণের নিন্দা | ১৫৭—১৫৮ |
| অধ্যাপকের কর্ত্তব্য | ১৫৯ |
| সর্ব্বজ্ঞত্বের ফলপ্রাপ্তি | ১৬০ |
| পরুষভাষণ নিষেধ | ১৬১ |
| ব্রাহ্মণের মানাপমানে তুল্যতা | ১৬২—১৬৩ |
| বেদধ্যয়নের নিমিত্ত তপস্যা | ১৬৪—১৬৭ |
| বেদাধ্যয়নহীন দ্বিজের শূদ্রত্ব | ১৬৮ |
| উপনয়নে পুনর্জ্জন্ম | ১৬৯—১৭১ |
| অনুপনীতের বেদ্যাধয়ন নিষেধ | ১৭২—১৭৩ |
| গোদানাদি-ব্রতে মেখলা ধারণ | '১৭৪ |
| গুরুকুলে ব্রহ্মচারীর কর্ত্তব্য | ১৭৫—১৯১ |
| শিষ্যের কর্ত্তব্য | ১৯২—২১২ |
| স্ত্রীলোক সম্বন্ধে সাবধানতা | ২১৩—২১৭ |
| শুশ্রূষাপরায়ণ শিষ্যই গুরুগত বিদ্যার অধিকারী | ২১৮ |
| ব্রহ্মচারীর নিদ্রার নিয়ম | ২১৯—২২২ |
| স্ত্রী বা শূদ্রের মঙ্গলকর্ম্মে ব্রহ্মচারীর কর্ত্তব্য | ২২৩ |
| শ্রেয়ঃ পদার্থ | ২২৪ |
| গুরুজনে কর্ত্তব্য | ২২৫—২২৬ |
| পিতা, মাতা ও আচার্য্যের প্রতি কর্ত্তব্য | ২২৭—২৩৭ |
| শূদ্রাদি হইতে শিক্ষা | ২৩৮—২৪০ |
| ব্রাহ্মণ অধ্যাপকের অভাবে অন্য দ্বিজাদির নিকট অধ্যয়ন | ২৪১—২৪২ |
| নৈষ্ঠিক ব্রহ্মচারীর গুরু-কুলবাস | ২৪৩ |
| গুরু-শুশ্রূষার ফল | '২৪৪ |
| ব্রতান্তে গুরুদক্ষিণা | ২৪৫—২৪৬ |
| আচার্য্যের মৃত্যু হইলে নৈষ্ঠিক ব্রহ্মচারীর কর্ত্তব্য | ২৪৭—২৪৮ |
| নৈষ্ঠিক ব্রহ্মচারীর ব্রতফল | ২৪৯ |


# তৃতীয় অধ্যায়


ধর্ম্ম-সংস্কারপ্রকরণ—১৮৬ ... ... ৩০৭ পৃষ্ঠা

| বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|
| ব্রহ্মচারীর অধ্যয়ন কাল | ১ |
| স্নাতক ব্রহ্মচারীর প্রকারভেদ ও কর্ত্তব্য | ২ |
| সমাবর্ত্তন | ৩—৪ |
| বিবাহ-বিচার | ৫—১৯ |
| আট প্রকার বিবাহ | ২০—২৬ |
| ব্রাহ্মবিবাহ | ২৭ |
| দৈববিবাহ | ২৮ |
| আর্ষবিবাহ | ২৯ |
| প্রাজাপত্যবিবাহ | ৩০ |
| আসুরবিবাহ | ৩১ |
| গান্ধর্ব্ববিবাহ | ৩২ |
| রাক্ষসবিবাহ | ৩৩ |
| পৈশাচ বিবাহ | ৩৪ |
| ব্রাহ্মাদি বিবাহের দোষ গুণ | ৩৫—৪২ |
| অসবর্ণ বিবাহ | ৪৩—৪৪ |
| ভার্য্যাগমন | ৪৫ |
| ঋতুকাল | ৪৬ |
| ঋতুকালে গমনবিধি | ৪৭—৪৮ |
| পুত্র, কন্যা ও ক্লীবোৎপত্তির কারণ | ৪৯ |
| বৈধস্ত্রীগমনে দোষাভাব | ৫০ |
| কন্যাশুল্কগ্রহণে দোষ | ৫১ |
| স্ত্রীধনোপজীবীর নিন্দা | ৫২ |
| শুল্কবিচার | ৫৩—৫৪ |
| কন্যাযৌতুক | ৫৫ |
| স্ত্রীলোকের মর্য্যাদা | ৫৬—৬২ |
| বংশের হীনতার কারণ | ৬৩—৬৬ |
| পঞ্চ মহাযজ্ঞাদির অনুষ্ঠান ও তাহার নাম | ৬৭—৭১ |
| গৃহস্থের ধর্ম্ম | ৭২—৭৬ |
| গার্হস্থ্যাশ্রমের প্রশংসা, ও কর্ত্তব্যাকর্ত্তব্য | ৭৭—১০০ |
| অতিথিকৃত্য | ১০১—১১৮ |

| বিষয় | শ্লোকাঙ্ক | বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|---|---|
| গৃহস্থের ভোজনবিধি | ১১৫—১২১ | পঙ্‌ক্তিপাবন | ১৮৩—১৮৬ |
| শ্রাদ্ধ ও তাহাতে কর্ত্তব্যাকর্ত্তব্য | ১২২—১৭০ | শ্রাদ্ধার্থে ব্রাহ্মণনিমন্ত্রণ | ১৮৭ |
| পরিবেদন-দোষ | ১৭১—১৭২ | শ্রাদ্ধার্থ নিমন্ত্রিত ব্রাহ্মণের কর্ত্তব্য | ১৮৮—১৯২ |
| দিধিষূপতি | ১৭৩ | পিতৃগণ | ১৯৩—২০২ |
| জারজসন্তান | ১৭৪—১৭৫ | পিতৃকার্য্যের কর্ত্তব্যতা | ২০৩—২০৫ |
| ভোজনে পবিত্রতা-রক্ষা | ১৭৬—১৭৮ | শ্রাদ্ধের স্থানাদিনির্ণয় | ২০৬—২০৭ |
| অপাত্রে দান নিষেধ | ১৭৯—১৮২ | শ্রাদ্ধের ইতিকর্ত্তব্যতা | ২০৮—২৮৬ |


# চতুর্থ অধ্যায়


ব্রহ্মচর্য্য-গার্হস্থ্যাশ্রমধর্ম্মপ্রকরণ ... ... ৩০৮—৩৯৯ পৃষ্ঠা

| বিষয় | শ্লোকাঙ্ক | বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|---|---|
| দ্বিজাতির বৃত্তিনির্ণয় | ১—১৩ | যম ও নিয়ম | ২০৪ |
| বেদোক্ত ও স্মার্ত্তকর্ম্মসম্পাদন | ১৪—৩০ | অনধীত কর্তৃক অনুষ্ঠিত যজ্ঞের নিন্দা | ২০৫—২০৬ |
| স্নাতকের প্রকারভেদ | ৩১ | নিন্দিত অন্ন | ২০৭—২২১ |
| স্নাতকের কর্ত্তব্য | ৩২—৩৯ | নিন্দিত অন্নগ্রহণের প্রায়শ্চিত্ত | ২২২ |
| রজস্বলা স্ত্রীগমনের নিন্দা | ৪০—৪২ | আপৎকালে নিন্দিত অন্নগ্রহণ | ২২৩—২২৫ |
| স্ত্রীদর্শন-প্রসঙ্গ | ৪৩—৪৪ | ইষ্ট ও পূর্ত্তকর্ম্ম | ২২৬ |
| নিত্যকর্ম্মের বিধিনিষেধ | ৪৫—৫৯ | দানের কর্ত্তব্যতা | ২২৭—২২৮ |
| বাসস্থান নির্ণয় | ৬০—৬১ | জলদানের ফল | ২২৯ |
| সাধারণ বিধি | ৬২—৮৩ | ভূমিদান | ২৩০ |
| অসৎপ্রতিগ্রহের দোষ | ৮৪—৯১ | বস্ত্রদান | ২৩১ |
| প্রাতঃকৃত্য | ৯২—৯৪ | যান ও শয্যাদান | ২৩২ |
| বেদাধ্যয়নকাল ও বিধি | ৯৫—১০১ | বিদ্যাদানের শ্রেষ্ঠতা | ২৩৩ |
| অনধ্যায় | ১০২—১২৭ | দান দ্বারা কামনাসিদ্ধি | ২৩৪—২৩৫ |
| পর্ব্বকালে স্ত্রীগমন নিষেধ | ১২৮ | যাগের সাধারণ নিয়ম | ২৩৬—২৩৭ |
| স্নানাদির নিয়ম | ১২৯—১৩৩ | ধর্ম্মসঞ্চয় | ২৩৮—২৪৩ |
| পরনারী গমনের নিন্দা | ১৩৪ | নিজকুলের উৎকর্ষতাবিধান | ২৪৪—২৪৫ |
| লোকব্যবহার | ১৩৫—১৫৫ | স্বর্গগমনের অধিকারী | ২৪৬ |
| শিষ্টাচার | ১৫৬—১৮৫ | দানগ্রহণের পাত্রাপাত্র | ২৪৭—২৫২ |
| প্রতিগ্রহ-বিধি | ১৮৬—১৯৭ | অন্নগ্রহণের পাত্র | ২৫৩—২৫৪ |
| কপটাচরণ নিষেধ | ১৯৮—২০০ | মিথ্যাচারের নিন্দা | ২৫৫—২৫৬ |
| অনুৎসৃষ্ট জলাশয়ে স্নাননিষেধ | ২০১ | অনাসক্ত ভাবে গৃহবাস | ২৫৭—২৫৯ |
| পরকীয় যানাদি ব্যবহার নিন্দার্হ | ২০২ | আচারবানের প্রশংসা | ২৬০ |
| স্নানে প্রশস্ত স্থান | ২০৩ | | |

# পঞ্চম অধ্যায়

## অশৌচবিধি-বিধানপ্রকরণ　　৪০০- -৪৭৪ পৃষ্ঠা


| বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|
| ভৃগুকে ঋষিগণের প্রশ্ন | ১—২ |
| অকালমৃত্যুর হেতু কথন | ৩—৪ |
| দ্বিজাতির রশুনাদি ভক্ষণনিষেধ | ৫—৬ |
| অনিবেদিত সিদ্ধান্নাদিগ্রহণে দোষ | ৭ |
| দুগ্ধগ্রহণের বিধি | ৮—১০ |
| নিষিদ্ধ পক্ষিমাংস | ১১—১৫ |
| বিহিত মৎস্য | ১৬ |
| বিহিত ও অবিহিত পশুমাংস | ১৭—১৮ |
| ছত্রাকাদি ভক্ষণনিষেধ ও তদ্ভোজনে প্রায়শ্চিত্ত | ১৯—২০ |
| নিন্দিতান্ন গ্রহণের প্রায়শ্চিত্ত | ২১ |
| ব্রাহ্মণের পশুপক্ষিবধ-বিধি | ২২—২৩ |
| পর্য্যুষিত খাদ্যগ্রহণের নিয়ম | ২৪—২৫ |
| মাংসভক্ষণ ও বর্জ্জনবিধান | ২৬—৩২ |
| অবৈধ মাংস ও বৃথা মাংস-ভোজীর নিন্দা | ৩৩—৩৮ |
| পশুহিংসার বিধান | ৩৯—৫৪ |
| মাংসশব্দের ব্যুৎপত্তি | ৫৫ |
| মাংসাদিভক্ষণে নিবৃত্তির প্রশংসা | ৫৬ |
| অশৌচপ্রসঙ্গারম্ভ | ৫৭—৫৮ |
| সগুণ নির্গুণভেদে অশৌচ-ভেদ | ৫৯ |
| সপিণ্ড ও সমানোদক | ৬০ |
| জননাশৌচে পিতা-মাতার অস্পৃশ্যতা | ৬১—৬২ |
| বীজসম্বন্ধমাত্রেই আশৌচপ্রবৃত্তি | ৬৩ |
| শবস্পর্শাদিজনিত অশৌচবৃদ্ধি | ৬৪—৬৫ |
| গর্ভস্রাবাশৌচ | ৬৬ |
| বালাদ্যশৌচ | ৬৭—৭০ |
| সহাধ্যায়ী ও সমানোদকাশৌচ | ৭১ |
| বাগ্দত্তাশৌচ | ৭২ |
| মৃতাশৌচে করণীয় | ৭৩ |
| বিদেশাশৌচব্যবস্থা | ৭৪—৭৫ |
| অতিক্রান্তাশৌচ | ৭৬—৭৮ |
| অশৌচসঙ্কর | ৭৯ |
| আচার্য্যাশৌচ | ৮০ |
| বেদশাস্ত্রধ্যায়ী ও মাতুলাদ্যশৌচ-ব্যবস্থা | ৮১ |
| অভিষিক্ত রাজাশৌচ | ৮২ |
| বর্ণভেদে অশৌচকাল | ৮৩ |
| স্বেচ্ছায় অশৌচবৃদ্ধি-নিষিদ্ধ | ৮৪ |
| স্নান দ্বারা শুদ্ধি | ৮৫ |
| অশুচিদর্শনের শুদ্ধি | ৮৬ |
| মৃতদেহাদি-স্পর্শ-শুদ্ধি | ৮৭ |
| ব্রহ্মচারীর প্রেতকার্য্যাধিকার | ৮৮ |
| উদকদানাদি নিষেধ | ৮৯—৯০ |
| ব্রহ্মচারীর শবদাহের অধিকার | ৯১ |
| শব বহিষ্কারের দ্বারনিরূপণ | ৯২ |
| রাজা, ব্রহ্মচারী ও যাগকারী-দিগের অশৌচেও কর্ম্মাধিকার | ৯৩ |
| সদ্যঃশৌচ | ৯৪—৯৮ |
| অশৌচান্তের পর ব্রাহ্মণাদির শৌচবিধি | ৯৯ |
| খণ্ডাশৌচ | ১০০—১০২ |
| শব-গমনাশৌচ | ১০৩ |
| শব-বহন-ব্যবস্থা | ১০৪ |
| দেহ-শুদ্ধি | ১০৫ |
| অর্থ-শুদ্ধি | ১০৬ |
| সাধারণশুদ্ধি | ১০৭—১০৯ |
| দ্রব্য-শুদ্ধি | ১১০—১৩৩ |
| বিষ্ঠামূত্রসম্পৃক্ত মলাদি-শুদ্ধি | ১৩৪—১৩৮ |
| দেহ-শুদ্ধীচ্ছুর কর্ত্তব্য | ১৩৯ |
| মুণ্ডন-ব্যবস্থা | ১৪০ |
| উচ্ছিষ্ট-বিচার | ১৪১ |
| আচমনেঽশুদ্ধি | ১৪২—১৪৫ |
| স্ত্রীধর্ম্মকথন | ১৪৬—১৬৭ |
| স্ত্রী-মরণে পুনর্দারগ্রহণ | ১৬৮—১৬৯ |

# ষষ্ঠ অধ্যায়


বানপ্রস্থপ্রকরণ ... ... ৪৭৫—৫১২ পৃষ্ঠা

| বিষয় | শ্লোকাঙ্ক | বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|---|---|
| বানপ্রস্থ ধর্ম্ম-কথন | ১—৩২ | ব্রহ্মজ্ঞান | ৮০—৮২ |
| ত্রিবিধ ঋণ | ৩৩ | বেদই পরমা গতি | ৮৩ |
| সন্ন্যাস আশ্রমে কর্ত্তব্য | ৩৪—৬০ | প্রব্রজ্যার প্রশংসা | ৮৫ |
| বৈরাগ্যকথন | ৬১—৬৮ | কুটীচর যতিদিগের কর্ম্মযোগ | ৮৬—৮৮ |
| প্রাণায়াম | ৬৯—৭৫ | গার্হস্থ্যাশ্রমের প্রশংসা | ৮৯—৯০ |
| দেহের স্বরূপ কথন | ৭৬—৭৮ | চারি আশ্রমবাসীর সাধারণ ধর্ম্ম | ৯১—৯৭ |
| ধর্ম্মাধর্ম্মব্যবহারে শাস্ত্রই প্রমাণ | ৭৯ | | |


# সপ্তম অধ্যায়


রাজ্য-নিয়ন্ত্রণপ্রকরণ ... ৫১৩—৫৮৮

| বিষয় | শ্লোকাঙ্ক | বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|---|---|
| রাজ-ধর্ম্মকথন | ১—২ | মহিষী-নির্ব্বাচন | ৭৭ |
| রাজসৃষ্টির প্রয়োজন | ৩ | পুরোহিত-বরণ ও ক্রিয়াকাণ্ডের অনুষ্ঠান | ৭৮—৭৯ |
| রাজা দেবাংশ | ৪—৫ | করগ্রহণ | ৮০ |
| রাজার তেজ ও দেবত্ব | ৬—১৫ | ব্যক্তিব্যূহ নিয়োগ | ৮১ |
| রাজধর্ম্ম | ১৬—৩৮ | বৃত্তিদান ও তাহার প্রশংসা | ৮২—৮৬ |
| রাজ-কর্ত্তব্য | ৩৯—৫৩ | যুদ্ধ | ৮৭—৮৯ |
| মন্ত্রিনির্ব্বাচন | ৫৪—৫৫ | যুদ্ধে কূটাস্ত্রের নিন্দা | ৯০ |
| মন্ত্রণা | ৫৬—৬০ | যুদ্ধনীতি | ৯১—৯৫ |
| প্রয়োজনরূপ দক্ষ কর্ম্মচারী নিয়োগ | ৬১—৬২ | যুদ্ধে প্রাপ্ত বস্তুর বিনিয়োগ | ৯৬—৯৮ |
| দূতনির্ব্বাচন | ৬৩—৬৪ | রাজনীতি | ৯৯—১১৩ |
| সেনাপতি প্রভৃতিতে ন্যস্ত রাজশক্তি | ৬৫ | গুল্ম ( জেলা ) গঠন | ১১৪ |
| দূতের কর্ত্তব্য | ৬৬—৬৮ | গ্রামাধিপতি নিয়োগ | ১১৫ |
| রাজভবন | ৬৯ | চৌর্য্যাদির প্রতীকার | ১১৬ |
| ছয়প্রকার দুর্গ ও তাহার লক্ষণ | ৭০ | গ্রামাধিপতির বৃত্তি | ১১৭—১২০ |
| গিরি-দুর্গের প্রশংসা | ৭১ | নগরাধিপতি নিয়োগ ও তাঁহার কর্ত্তব্য | ১২১—১২২ |
| দুর্গের আশ্রয়ে | ৭২—৭৩ | রাজভৃত্য হইতে প্রজারক্ষা | ১২৩—১২৪ |
| দুর্গের প্রয়োজন | ৭৪ | রাজ-ভৃত্যের বৃত্তি | ১২৫—১২৬ |
| দুর্গে অস্ত্রাদি রক্ষা | ৭৫ | বাণিজ্য-শুল্ক | ১২৭ |
| দুর্গমধ্যে প্রাসাদ | ৭৬ | | |

| বিষয় | শ্লোকাঙ্ক | বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|---|---|
| করগ্রহণের নিয়ম | ১২৮—১৪০ | যুদ্ধযাত্রা | ১৮১—১৮৬ |
| প্রতিনিধি-নির্ব্বাচন | ১৪১ | ব্যূহরচনা | ১৮৭—১৮৮ |
| কর্ত্তব্যহীন রাজার নিন্দা | ১৪২—১৪৩ | পত্তিক প্রভৃতি নিয়োগ | ১৮৯ |
| বিচার-দর্শন | ১৪৪—১৪৬ | যুদ্ধনীতি | ১৯০—২০৭ |
| মন্ত্রণাস্থান ও সাবধানতা | ১৪৭—১৫০ | মিত্রলাভ | ২০৮—২০৯ |
| ধর্ম্মার্থ কাম, কন্যাদান ও কুমারশিক্ষা দূত প্রেরণ, চর ইত্যাদি চিন্তা | ১৫১—১৫৩ | কষ্টদায়ক শত্রু | ২১০ |
| অষ্টবিধ কার্য্য | ১৫৪ | আত্মরক্ষা | ২১১—২১৫ |
| চর নিয়োগ | ১৫৫ | ভোজন-বিধি | ২১৬—২২০ |
| প্রকৃতিপরিচয় | ১৫৬—১৫৭ | শ্রান্তি বিনোদন | ২২১ |
| শত্রু, মিত্র ও উদাসীন-রাজবর্ণন ও তাহাদিগকে বশে রাখা | ১৫৮—১৫৯ | অস্ত্রশস্ত্রাদি দর্শন | ২২২ |
| সন্ধি-বিগ্রহাদির নীতি | ১৬০—১৮০ | গুপ্তসংবাদ শ্রবণ | ২২৩—২২৪ |
| | | নিদ্রা | ২২৫ |
| | | অসুস্থাবস্থায় কর্ত্তব্য | ২২৬ |

# অষ্টম অধ্যায়

রাষ্ট্রনীতিপ্রকরণ ৫৮৯—৭৫৪

| বিষয় | শ্লোকাঙ্ক | বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|---|---|
| বিচারকথন | ১—২ | ঋণ স্বীকারের পর অপরিশোধের দণ্ড | ১৩৯ |
| অষ্টাদশ বিবাদস্থান | ৩—৮ | বন্ধকরহিত ঋণের বৃদ্ধি | ১৪০—১৪২ |
| ব্রহ্মসভা | ৯—১২ | বন্দকী-ঋণের বিচার | ১৪৩ |
| বিচারে কর্ত্তব্যতা | ১৩—২৬ | বন্ধকী ও গচ্ছিত বস্তুর প্রত্যর্পণ | ১৪৪—১৪৫ |
| ধনরক্ষা | ২৭—৩৯ | ভোগসত্ব | ১৪৬—১৫০ |
| বিচারনীতি | ৪০—৬০ | কুসীদনির্ণয় | ১৫১—১৫৭ |
| সাক্ষিনির্ণয় | ৬১—৯২ | দর্শন-প্রতিভূ (জামীন) | ১৫৮—১৬২ |
| মিথ্যাসাক্ষীর নিন্দা | ৯৩—১০১ | পানোন্মত্তাদির ঋণদান-ব্যবহার অসিদ্ধ | ১৬৩ |
| স্থলবিশেষে মিথ্যা-সাক্ষ্য দোষাবহ নহে | ১০২—১০৪ | ব্যবহারবিরুদ্ধ লেখ্য অসিদ্ধ | ১৬৪ |
| মিথ্যাসাক্ষ্যের প্রায়শ্চিত্ত | ১০৫—১০৬ | ছলকৃত ব্যবহার অসিদ্ধ | ১৬৫ |
| সাক্ষ্য না দেওয়ার দণ্ড | ১০৭—১০৮ | পোষ্যপালনজন্য ঋণ-ব্যবস্থা | ১৬৬—১৬৭ |
| সাক্ষ্যাভাবে সত্যনির্ণয় | ১০৯—১১৬ | বলকৃত কার্য্য অসিদ্ধ | ১৬৮ |
| মিথ্যাসাক্ষ্য-নির্ণয় | ১১৭—১১৮ | সহসা সাক্ষ্য মান্য ও প্ররোচিত করার নিন্দা | ১৬৯ |
| মিথ্যাসাক্ষ্যের দণ্ড | ১১৯—১২৩ | প্রাপ্যবস্তু গ্রহণ | ১৭০ |
| শারীরিক দণ্ডবিধান | ১২৪—১২৬ | অগ্রাহ্যগ্রহণ ও গ্রাহ্যপরিত্যাগে রাজার নিন্দা | ১৭১ |
| অন্যায় দণ্ডের নিন্দা | ১২৭—১২৮ | ন্যায্য ধনগ্রহণের প্রশংসা | ১৭২—১৭৩ |
| দণ্ডবিধানের ক্রম | ১২৯—১৩০ | অন্যায় বিচারে রাজার নিন্দা | ১৭৪ |
| তাম্র-রৌপ্য-সুবর্ণের পরিমাণ | ১৩০—১৩৮ | ন্যায়বিচারের প্রশংসা | ১৭৫ |

| বিষয় | শ্লোকাঙ্ক | বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|---|---|
| উত্তমর্ণ-অধমর্ণব্যবহারে রাজার কর্ত্তব্য | ১৭৬—১৭৮ | রাজপ্রশংসা | ৩১১—৩১৩ |
| গচ্ছিত ব্যবহার | ১৭৯—১৯৬ | সুবর্ণচোরের দণ্ড | ৩১৪—৩২৩ |
| অনধিকারিকৃত | | অন্যবিধ চোরের দণ্ড | ৩২৪—৩৪৯ |
| বিক্রয়াদির বিচার | ১৯৭—২০২ | আততায়ীর বধবিধি | ৩৫০—৩৫১ |
| মিশ্রিত দ্রব্যাদি ( ভেজাল ) বিক্রয়ে দণ্ড | ২০৩ | স্ত্রীসংগ্রহ বিবাদ | ৩৫২—৩৮৭ |
| বিবাহসম্পর্কিত বিচার | ২০৪—২০৫ | অকারণ ঋত্বিকৃত্যাগে দণ্ড | ৩৮৮ |
| সম্ভূয়-সমুত্থান বিবাদ | ২০৬—২১১ | মাতা-পিত্রাদি অকারণত্যাগে দণ্ড | ৩৮৯ |
| দত্তানপকর্ম্ম বিবাদ | ২১২—২১৩ | গার্হস্থ্যাদি আশ্রমঘটিত বিবাদে | |
| বেতনাদান বিবাদ | ২১৪—২১৭ | রাজার কর্ত্তব্য | ৩৯০ |
| সম্বিদ্ ব্যতিক্রম বিবাদ | ২১৮—২২১ | গার্হস্থ্যাশ্রম বিবাদ | ৩৯১—৩৯৩ |
| ক্রয়-বিক্রয়ানুশয় বিবাদ | ২২২—২২৮ | অন্ধাদির কররাহিত্য | ৩৯৪ |
| স্বামিপাল বিবাদ | ২২৯—২৪৪ | রাজপোষ্য | ৩৯৫ |
| সীমানির্ণয়-ব্যবস্থা | ২৪৫—২৬৫ | রজকের বস্ত্রক্ষালনবিধি | ৩৯৬ |
| বাক্পারুষ্য ( গালাগালি ) বিবাদ | ২৬৬—২৭৭ | তন্তুবায়ের বস্ত্রবয়ন-বিধি | ৩৯৭ |
| দণ্ডপারুষ্য (মারামারি ) বিবাদ | ২৭৮—২৮৪ | বাণিজ্যশুল্ক | ৩৯৮ |
| নানাবিধ বিবাদব্যবস্থা | ২৮৫—৩০০ | অন্যায় বাণিজ্যকারীর দণ্ড | ৩৯৯—৪০০ |
| চোরের দণ্ডবিধি | ৩০১—৩০৩ | পণ্যদ্রব্যের মূল্যনির্দ্ধারণ | ৪০১ |
| রাজপ্রাপ্য ষড়্ভাগ | ৩০৪—৩০৫ | সুবর্ণ-রজতাদির পরীক্ষা | ৪০২ |
| প্রজাপালনের প্রশংসা | ৩০৬ | নৌযাত্রীদিগের ব্যবহার | ৪০৩—৪০৯ |
| প্রজাপালনের নিন্দা | ৩০৭—৩০৯ | স্ববৃত্তিনাশকের দণ্ড | ৪১০ |
| চৌরাদির দণ্ড | ৩১০ | বহুবিধ ব্যবহার | ৪১১—৪২০ |


---

## নবম অধ্যায়


ব্যবহারিক-ধর্ম্মপ্রকরণ ... ৭৫৫—৮৫৮ পৃষ্ঠা

| বিষয় | শ্লোকাঙ্ক | বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|---|---|
| স্বামী ও স্ত্রীর কর্ত্তব্য কথন | ১ | স্ত্রীর গ্রাসাচ্ছাদন-ব্যবস্থা | ৭৪—৭৫ |
| স্ত্রীলোকের স্বাতন্ত্র্য | ২—৪ | প্রোষিত-পতির প্রতীক্ষা | ৭৬ |
| স্ত্রী-রক্ষণ | ৫—৯ | স্বামীর কর্ত্তব্যাকর্ত্তব্য | ৭৭—৮৭ |
| স্ত্রীরক্ষণ-প্রকার | ১০—১৮ | কন্যাদান-ব্যবস্থা | ৮৮—৯৩ |
| স্ত্রীর ব্যভিচারস্বভাবে শ্রুতিপ্রমাণ | ১৯—২৪ | বিবাহের বয়স-নিরূপণ | ৯৪ |
| ক্ষেত্রজাদি সন্তাননির্ণয় | ২৫—৫৫ | ভার্য্যাপোষণ | ৯৫—৯৬ |
| নিয়োগবিধি | ৫৬—৬৩ | কন্যাপণ-বিক্রয়-নিন্দা | ৯৭—১০৩ |
| দ্বিজাতির নিয়োগ নিষিদ্ধ | ৬৪—৬৫ | ধনবিভাগব্যবস্থা কথন | ১০৪ |
| বর্ণসঙ্কর | ৬৬—৬৮ | জ্যেষ্ঠপুত্রের অধিকার | ১০৫—১১৫ |
| বাক্দত্তার ব্যবস্থা | ৬৯—৭৩ | পৈতৃক ধনবিভাগ | ১১৬—১১৯ |

| বিষয় | শ্লোকাঙ্ক | বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|---|---|
| ক্ষেত্রজ পুত্রের ধনাধিকার | ১২০—১২১ | উৎকোচগ্রাহী রাজকর্ম্মচারীর দণ্ড | ২৩১ |
| জ্যেষ্ঠত্ব নির্ণয় | ১২২—১২৬ | বধার্হ ব্যক্তি | ২৩২ |
| পুত্রিকাপুত্রের ধনাধিকার | ১২৭—১৪০ | পুনর্ব্বিচার ( আপীল ) ব্যবস্থা | ২০৩—২৩৪ |
| দত্তকপুত্রের ধনাধিকার | ১৪১—১৪২ | চতুর্ব্বিধ মহাপাতকী ও তাহাদের দণ্ড | ২৩৫—২৪৭ |
| ক্ষেত্রজপুত্রের ধনাধিকার | ১৪৩—১৪৭ | ব্রাহ্মণপীড়নে শূদ্রের দণ্ড | ২৪৮ |
| সবর্ণাসবর্ণাপুত্রের ধনবিভাগ | ১৪৮—১৫৭ | যথাশাস্ত্র দণ্ডের প্রশংসা | ২৪৯—২৫১ |
| দ্বাদশবিধ পুত্রের নাম ও তাহাদের ধনবিভাগ | ১৫৮—১৬৫ | চৌর-শাসন | ২৫২—২৫৬ |
| দ্বাদশবিধ পুত্রের ব্যুৎপত্তি | ১৬৬—১৭৯ | প্রচ্ছন্ন বঞ্চক | ২৫৭ |
| ক্ষেত্রজাদি একাদশবিধ পুত্রের প্রয়োজনীতা | ১৮০ | বিবিধদণ্ড-ব্যবস্থা | ২৫৮—২৯৩ |
| ঔরসপুত্র বিদ্যমানে পুত্রগ্রহণ অসিদ্ধ | ১৮১ | সপ্তাঙ্গ রাজ্যের বিবরণ | ২৯৪—২৯৭ |
| ভ্রাতুষ্পুত্র দ্বারা পুত্রতা | ১৮২ | রাজ্যোন্নতির কারণ | ২৯৮—৩০০ |
| সপত্নীপুত্র দ্বারা পুত্রতা | ১৮৩ | রাজাই যুগচতুষ্টয় | ৩০১ |
| ঔরসাদি পুত্রের পরপর শ্রেষ্ঠতা ও তাহাদের ধনাধিকার | ১৮৪ | যুগচতুষ্টয়ের লক্ষণ | ৩০২ |
| পুত্রাভাবে ধনাধিকার | ১৮৫—১৮৮ | রাজার ইন্দ্রাদি ব্রতের অনুষ্ঠান | ৩০৩ |
| পুত্রাভাবে ব্রাহ্মণের ধন-ব্যবস্থা | ১৮৯—১৯০ | ইন্দ্রব্রত | ৩০৪ |
| ঔরস ও পৌনর্ভবের ধনবিভাগ | ১৯১ | সূর্য্য-ব্রত | ৩০৫ |
| স্ত্রীধনব্যবস্থা | ১৯৩—২০০ | বায়ু-ব্রত | ৩০৬ |
| পিতৃধনে নপুংসকাদির অনধিকার | ২০১—২০২ | যমব্রত | ৩০৭ |
| ক্লীবাদির পুত্রের পিতামহধনে অধিকার | ২০৩ | বরুণব্রত | ৩০৮ |
| একান্নবর্ত্তী পরিবারের ধনব্যবস্থা | ২০৪—২০৫ | চন্দ্রব্রত | ৩০৯ |
| বিদ্যাধনের ব্যাখ্যা ও তাহার বিভাগ-ব্যবস্থা | ২০৬ | আগ্নেয়ব্রত | ৩১০ |
| নানাবিধ ধনবিভাগ-ব্যবস্থা | ২০৭—২১৯ | ধরাব্রত | ৩১১ |
| দ্যূতক্রীড়া-ব্যবস্থা | ২২০—২২৮ | বিদেশীচৌর-নিগ্রহ | ৩১২ |
| অসমর্থ ঋণীর ব্যবস্থা | ২২৯ | ব্রাহ্মণ-প্রশংসা | ৩১৩—৩২২ |
| স্ত্রী, বালক, বৃদ্ধের শারীরিক দণ্ড | ২৩০ | রাজার অজ্ঞান-ব্রত | ৩২৩ |
| | | অমাত্যবর্গের ব্যবহারদর্শনে নিয়োগ | ৩২৪ |
| | | বৈশ্যধর্ম্ম | ৩২৫—৩৩৩ |
| | | শূদ্রধর্ম্ম | ৩৩৪—৩৩৫ |


## দশম অধ্যায়


সামাজিক-নীতিপ্রকরণ ... ... ৮৫৯—৯০২ পৃষ্ঠা

| বিষয় | শ্লোকাঙ্ক | বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|---|---|
| অনুলোম, প্রতিলোম ও সঙ্করজাতির ধর্ম্মকথন | ১ | অনুলোম জাতি | ৬—১০ |
| ব্রাহ্মণই বর্ণপ্রধান | ২—৩ | প্রতিলোম জাতি | ১১—২৪ |
| চাতুর্ব্বর্ণ্য কথন | ৪—৫ | সঙ্কর জাতি | ২৫—৪০ |

| বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|
| দ্বিজধর্ম্মাবলম্বী জাতি | ৪১—৪২ |
| সংস্কারাভাবে শূদ্রত্ব | ৪৩—৪৪ |
| জাতিভেদে বৃত্তিবেদ ও বাসস্থাননির্ণয় | ৪৫—৬০ |
| বর্ণসঙ্করোৎপত্তির নিন্দা | ৬১ |
| ব্রাহ্মণাদি রক্ষা | ৬২ |
| জাতিবর্ণ-নির্ব্বিশেষে অনুষ্ঠেয় ধর্ম্ম | ৬৩ |
| জাত্যন্তর-প্রাপ্তি | ৬৪—৭৩ |
| আপদ্ধর্ম্ম-কথনারম্ভ | ৭৪ |
| ষট্‌কর্ম্ম-নির্দ্দেশ | ৭৫ |
| বর্ণভেদে কর্ম্মভেদ | ৭৬—৮০ |
| দ্বিজাতির আপদ্ধর্ম্ম | ৮১—৮৫ |
| বর্জ্জনীয় বিক্রেয় দ্রব্য | ৮৬—৯৪ |
| নিম্নবর্ণের উত্তমবর্ণের বৃত্তিগ্রহণ নিষেধ | ৯৫—৯৬ |
| স্ববৃত্তি অবলম্বনের প্রশংসা | ৯৭ |
| স্ববৃত্তি অভাবে বৃত্ত্যন্তর গ্রহণ | ৯৮—১০৮ |
| প্রতিগ্রহের নিন্দা | ১০৯—১১৪ |
| চারি বর্ণের ধর্ম্মসঙ্গত ধন | ১১৫ |
| আপৎকালে নিষিদ্ধ জীবিকাগ্রহণ | ১১৬—১১৭ |
| রাজার আপদ্ ধর্ম্ম | ১১৮—১২০ |
| শূদ্রের ধর্ম্ম | ১২১—১২৯ |
| আপদ্ ধর্ম্মপালনের ফল | ১৩০ |


# একাদশ অধ্যায়


প্রায়শ্চিত্ত-সিদ্ধান্তপ্রকরণ ... ... ৯০৩—৯১০ পৃষ্ঠা

| বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|
| দান ও প্রতিগ্রহ | ১—২৮ |
| যাগানুষ্ঠান-ব্যবস্থা | ২৯—৪৩ |
| প্রায়শ্চিত্ত-কথন | ৪৪ |
| জ্ঞানাজ্ঞানকৃত পাপের প্রায়শ্চিত্তভেদ | ৪৫—৪৬ |
| প্রায়শ্চিত্তের কর্ত্তব্যতা | ৪৭ |
| অকৃত প্রায়শ্চিত্তের ফল | ৪৮—৫৪ |
| মহাপাতক | ৫৫ |
| অনুপাতক | ৫৬—৫৯ |
| উপপাতক | ৬০—৬৭ |
| জাতিভ্রংশকর পাতক | ৬৮ |
| সঙ্করীকরণ পাতক | ৬৯ |
| অপাত্রীকরণ পাতক | ৭০ |
| মলাবহ পাতক | ৭১ |
| ব্রহ্মবধ-প্রায়শ্চিত্ত | ৭২—৯০ |
| সুরাপান-প্রায়শ্চিত্ত | ৯১—৯৮ |
| সুবর্ণহরণ-প্রায়শ্চিত্ত | ৯৯—১০০ |
| গুরুপত্নীগমন-প্রায়শ্চিত্ত | ১০৪—১০৮ |
| গোহত্যা-প্রায়শ্চিত্ত | ১০৯—১১৮ |
| অবকীর্ণ-প্রায়শ্চিত্ত | ১১৯—১২৪ |
| জাগতভ্রংশকর পাতক-প্রায়শ্চিত্ত | ১২৫ |
| সঙ্করীকরণ ও অপাত্রীকরণ-প্রায়শ্চিত্ত | ১২৬ |
| বিবিধ প্রায়শ্চিত্ত-ব্যবস্থা | ১২৭—১৪৫ |
| অভক্ষ্য-ভক্ষণপ্রায়শ্চিত্ত | ১৪৬—১৬১ |
| চৌর-প্রায়শ্চিত্ত | ১৬২—১৬৯ |
| অগম্যাগমন-প্রায়শ্চিত্ত | ১৭০—১৭৯ |
| পতিতসংসর্গকারীর প্রায়শ্চিত্ত | ১৮০—১৮২ |
| অকৃত প্রায়শ্চিত্তের ব্যবস্থা | ১৮৩—১৮৬ |
| কৃতপ্রায়শ্চিত্তের ব্যবহার্য্যতা | ১৮৭—১৯০ |
| কৃতপ্রায়শ্চিত্তের অব্যবহার্য্যতা | ১৯১ |
| ব্রাত্য-প্রায়শ্চিত্ত | ১৯২ |
| শূদ্রসেবাকারীর প্রায়শ্চিত্ত | ১৯৩ |
| অপ্রতিগ্রাহ্যের প্রতিগ্রহ প্রায়শ্চিত্ত | ১৯৪—১৯৫ |
| প্রায়শ্চিত্তানন্তর কর্ত্তব্য | ১৯৬—১৯৭ |
| নানাবিধ প্রায়শ্চিত্ত-ব্যবস্থা | ১৯৮—২১১ |
| প্রাজাপত্য-ব্রত | ২১২ |
| সান্তপন ও মহাসান্তপন | ২১৩ |
| অতিকৃচ্ছ্র | ২১৪ |
| তপ্তকৃচ্ছ্র | ২১৫ |
| পরাক | ২১৬ |
| পিপীলিকামধ্য-চান্দ্রায়ণ | ২১৭ |

| বিষয় | শ্লোকাঙ্ক | বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|---|---|
| যবমধ্যচান্দ্রায়ণ | ২১৮ | চান্দ্রায়ণের সাধারণকৃত্য | ২২৪—২৩৪ |
| যতিচান্দ্রায়ণ | ২১৯ | তপানুষ্ঠান | ২৩৫—২৪৭ |
| শিশুচান্দ্রায়ণ | ২২০ | গোপনকৃত পাপ-প্রায়শ্চিত্ত | ২৪৮—২৬১ |
| প্রকৃতচান্দ্রায়ণ | ২২১—২২৩ | বেদপাঠের ফল | ২৬২—২৬৬ |


# দ্বাদশ অধ্যায়


মোক্ষধর্ম্মপ্রকরণ ... ... ৯১১—১০৩২ পৃষ্ঠা

| বিষয় | শ্লোকাঙ্ক | বিষয় | শ্লোকাঙ্ক |
|---|---|---|---|
| পূর্ব্বজন্মার্জ্জিত কর্ম্মফল ভোগ | ১—২৩ | সত্ত্বগুণের লক্ষণ | ৩৭ |
| ত্রিগুণ কথন | ২৪—২৫ | তম আদি ত্রিগুণের উত্তরোত্তর শ্রেষ্ঠতা | ৩৮ |
| সত্ত্বগুণ | ২৬—২৭ | ত্রিগুণের গতি | ৩৯—৫২ |
| রজোগুণ | ২৮ | বিভিন্ন পাপ দ্বারা বিভিন্ন যোনিপ্রাপ্তি | ৫৩—৮১ |
| তমোগুণ | ২৯ | মোক্ষসাধন | ৮২—৯৩ |
| সত্ত্বগুণের কার্য্য | ৩০—৩১ | বেদের প্রশংসা | ৯৪—১০৬ |
| রজোগুণের কার্য্য | ৩২ | মানব-শাস্ত্র-রহস্য | ১০৭—১১৯ |
| তমোগুণের কার্য্য | ৩৩ | ব্রহ্মধ্যানের উপযোগিতা | ১২০—১২৫ |
| তমোগুণের লক্ষণ | ৩৪—৩৫ | মনুসংহিতা-পাঠের ফলশ্রুতি | ১২৬ |
| রজোগুণের লক্ষণ | ৩৬ | | |


---

সংক্ষিপ্ত-বিষয়-সূচী সমাপ্ত

# প্রথম সংস্করণের ভূমিকা

"এতমেকে বদন্ত্যগ্নিং মনুমন্যে প্রজাপতিম্। ইন্দ্রমেকে পরে প্রাণং অপরে ব্রহ্ম শাশ্বতম্।" **মনুই অগ্নি, মনুই প্রজাপতি, মনুই ব্রহ্ম।** "তং মাং বিত্তাস্য সর্ব্বস্য স্রষ্টারং দ্বিজসত্তমাঃ॥" মনু নিজেই আত্মপরিচয় দিতেছেন,—সেই বিরাট্ পুরুষ বহুকাল তপস্যা করিয়া যাহাকে সৃষ্টি করিলেন, আমিই সেই মনু। "অহং প্রজাঃ সিসৃক্ষুস্ত তপস্তপ্ত্বা সুদুশ্চরম্। পতীন্ প্রজানাম্ অসৃজং মহর্ষীনাদিতো দশ॥" স্বয়ম্ভূ ব্রহ্মা মনুরূপে সৃষ্টি করিবার অভিলাষে বহুকাল তপস্যা করিয়া সৃজন-সমর্থ মরীচ্যাদি দশ জন প্রজাপতির সৃষ্টি করিয়াছেন। তাঁহারা দেব, দানব, যক্ষ, রাক্ষস, গন্ধর্ব্ব, পিশাচ এবং পিতৃগণের সৃষ্টি করিয়াছেন। ঋক্ যজুঃ সাম অথর্ব্ব চারিবেদেই মনুর মাহাত্ম্য কীর্ত্তিত হইয়াছে। "যৎকিঞ্চিৎ মনুরবদৎ তদ্বৈ ভেষজম্"। মনু যাহা বলিয়াছেন, তাহাই ভেষজস্বরূপ,—অশেষ মঙ্গলের নিদান—স্বয়ং বেদ-পুরুষ এই কথা বলিয়াছেন। বৃহস্পতিও বলিয়াছেন, "বেদার্থোপনিবদ্ধৃত্বাৎ প্রাধান্যং হি মনোঃ স্মৃতম্। মন্বর্থবিপরীতা যা সা স্মৃতির্ন প্রশস্যতে॥" **মনুর স্মৃতিই প্রধান,** ইহাতেই বেদের অর্থমাহাত্ম্য সন্নিবেশিত হইয়াছে—ভগবান্ মনুর প্রামাণ্য সিদ্ধান্তের সহিত যে সকল স্মৃতিনিবন্ধের অর্থ-বিরোধ—মতবৈষম্য হয়, সে সকল স্মৃতি-সিদ্ধান্ত প্রশস্ত নয়—প্রামাণ্য নয়। অন্যত্র উক্ত হইয়াছে—"তাবচ্ছাস্ত্রাণি শোভন্তে তর্কব্যাকরণানি চ। ধর্ম্মার্থমোক্ষোপদেষ্টা মনুর্যাবন্ন দৃশ্যতে"—তর্কব্যাকরণাদি শাস্ত্রমত ততক্ষণই সুসঙ্গত বলিয়া মনে হয়, যে পর্য্যন্ত ধর্ম্মার্থমোক্ষোপদেষ্টা মনীষী মনুর প্রামাণ্য-সিদ্ধান্তরাশি না দেখা যায়। মহাভারতেও আছে,—"পুরাণং মানবো ধর্ম্মঃ সাঙ্গো বেদশ্চিকিৎসিতম্। আজ্ঞাসিদ্ধানি চত্বারি ন হন্তব্যানি হেতুভিঃ।" মনুসংহিতা আজ্ঞাসিদ্ধ শাস্ত্র, শ্রীভগবানের প্রতিকূল তর্ক দ্বারা এ সর্ব্বকালজয়ী সিদ্ধান্তের পরাভব করা যায় না। মনু স্বয়ংই বলিতেছেন; "ইদং শাস্ত্রমধীয়ানো ব্রাহ্মণঃ সংশিতব্রতঃ। মনোবাগ্‌দেহজৈর্নিত্যং কর্ম্মদোষৈর্ন লিপ্যতে॥ পুনাতি পংক্তিং বংশ্যাংশ্চ সপ্ত সপ্ত পরাবরান্। পৃথিবীমপি চৈবেমাং কৃৎস্নামেকোঽপি সোঽর্হতি॥ ইদং স্বস্ত্যয়নং শ্রেষ্ঠং ইদং বুদ্ধিবিবর্দ্ধনম্। ইদং যশস্যমায়ুষ্যং ইদং নিঃশ্রেয়সং পরম্॥" যে ব্রাহ্মণ নিয়মপূর্ব্বক প্রতিদিন এই মনুসংহিতা অধ্যয়ন করেন, তিনি মানসিক, বাচনিক বা কায়িক কোন পাপে লিপ্ত হয়েন না; তিনি পঙ্‌ক্তি পবিত্র করেন এবং পিত্রাদি সপ্ত পূর্ব্বপুরুষ ও পুত্রাদি অধঃ সপ্তপুরুষ পবিত্র করেন; তিনি এরূপ পবিত্র হয়েন যে, স্বয়ং বিশ্বপালক শ্রীভগবানের দিব্যজ্ঞান-প্রভাবে তিনি বিশ্বজয় করেন।

এই মনুশাস্ত্রের অধ্যয়ন মহা স্বস্ত্যয়নস্বরূপ,—জ্ঞানবর্দ্ধন, যশস্কর, আয়ুষ্কর এবং মোক্ষপ্রদ। বেদ, মহাভারত, রামায়ণ, স্মৃতি, পুরাণ ও তন্ত্রাদি সর্ব্বশাস্ত্রেই মনুর মাহাত্ম্য সুকীর্ত্তিত। মনু অধ্যয়ন—অনুশীলন সর্ব্বপাপহর,—সংসারে অশেষ কল্যাণ-শান্তিপ্রদ বলিয়া মহাজ্ঞানী আর্য্য ঋষিগণ বলিয়াছেন—**মনুসংহিতা বেদেরই সিদ্ধান্ত।** মনুসংহিতা হিন্দুসমাজে চির-সম্মাননীয়—পূজনীয় গ্রন্থ—এজন্য হিন্দুসমাজ আজও এই মহাগ্রন্থের পূজা করেন—সম্মান করেন। সপ্ত-পুরুষের মধ্যে মনু অধ্যয়ন না করিলে ব্রাহ্মণের পাতিত্য হয়—আবহমানকাল হইতে

ব্রাহ্মণসমাজের এই ধারণা চলিয়া আসিতেছে। এই মহাগ্রন্থে সমুদয় ধর্ম্ম-সংস্কার অভিহিত হইয়াছে, বিহিত ও নিষিদ্ধ কর্ম্ম সমুদায় বর্ণিত হইয়াছে এবং চতুর্ব্বর্ণের আচার-ব্যবহার কথিত হইয়াছে। ইহাতে জগতের উৎপত্তিক্রম, জাতকর্ম্মাদি সংস্কারসমূহের অনুষ্ঠান, ব্রহ্মচারীর কর্ত্তব্য, গুরুগণের অভিবাদন, গুরুকুল হইতে প্রত্যাবৃত্ত ব্রহ্মচারীর গৃহস্থাশ্রম-প্রবেশ, চতুর্ব্বর্ণের বিবাহ, বৈশ্বদেবাদি পঞ্চমহাযজ্ঞ ও নিত্যকর্ত্তব্য শ্রাদ্ধাদি সুবর্ণিত হইয়াছে। কোন্ কোন্ বর্ণ কি কি উপায়ে জীবিকা নির্ব্বাহ করিবে, গৃহীর কর্ত্তব্য কি কি, ভক্ষ্যাভক্ষ্য, শৌচাশৌচ ও শুদ্ধি-অশুদ্ধির সমুদয় কথা ইহাতে নিরূপিত —মীমাংসিত হইয়াছে। গার্হস্থ্যধর্ম্ম, স্ত্রীলোকের ধর্ম্ম, বানপ্রস্থ ধর্ম্ম, সন্ন্যাসধর্ম্ম, রাজধর্ম্ম, ঋণদান, দায়ভাগ, দ্যূতবিধান, সাক্ষ্যপ্রদান ও দণ্ড-বিধান, বৈশ্য ও শূদ্রধর্ম্ম, সাঙ্কর্য্যবর্ণের উৎপত্তি, চতুর্ব্বর্ণের আপৎকালের বিধান, প্রায়শ্চিত্তবিধান ও মোক্ষধর্ম্মাদি—যাহা কিছু লোকস্থিতির জন্য প্রয়োজন, হিন্দুধর্ম্মের সে সমুদয় বিধি-বিধানই মনুসংহিতায় নিবদ্ধ। প্রকৃতপক্ষে মনুসংহিতা না পড়িলে হিন্দুধর্ম্মের কোন তত্ত্বই বিশেষরূপে জানা যায় না। হিন্দুধর্ম্ম যে সনাতন—জগতে একমাত্র সত্য-সিদ্ধান্ত, মনুপাঠে তাহা বিশেষভাবে জানা যায়।

মনুষ্য-সমাজে ধর্ম্মভাবাপন্ন হইতে হইলে সমাজমধ্যে জ্ঞান, ধর্ম্ম ও আচারের তারতম্যানুসারে বর্ণ-ভেদে যে সকল প্রথা অত্যাবশ্যক; জীবিকা-সংস্থান জন্য যে সেই সমাজের প্রত্যেক লোকের সে সকল বৃত্তিবিধান অতীব প্রয়োজনীয়—ব্রহ্মচর্য্য পালন না করিলে যে দ্বিজত্ব অর্থাৎ পশুভাব ঘুচিয়া গিয়া মনুষ্যের প্রকৃত মনুষ্যভাব লাভ হয় না—সমাজহিতকর কোন গুরুতর ব্রতে দীক্ষিত হওয়া যায় না—শৌচাচারপরায়ণ না হইলে যে সুপবিত্র ব্রহ্মভাব উদ্দীপিত হয় না—মৈথুন-প্রেরণা বিবাহবিধির নিয়ামক হইলে যে বিবাহবিধিই সমাজ হইতে উঠিয়া গিয়া মিশ্রবর্ণের উৎপত্তি হয়—নারীগণের যথেচ্ছাচারিতায় প্রশ্রয় দিলে—প্রলোভনের দ্বার উন্মুক্ত রাখিলে যে সমাজে কোন মনুষ্যজনোচিত কার্য্যই সংসাধিত হইতে পারে না—পাপের জন্য প্রায়শ্চিত্ত না করিলে যে সেই সকল পাপক্ষালনের আর কোন উপায়ই নাই—আচার-নিষ্ঠা দ্বারাই যে লোকের দেহ, মন ও আত্মা সংগঠিত হয়—ইহলোককেই যে পিতৃ, ঋষি ও দেবলোকের সোপানস্বরূপ প্রত্যক্ষ জানিয়া সংসারের সমুদয় কার্য্য নিয়মিত করিতে হইবে—ভিন্ন ভিন্ন কর্ত্তব্যসাধন করিয়া যে মোক্ষে মনোনিবেশ করিতে হইবে—মনুপাঠে এ সমুদয় আর্য-জ্ঞান বিশেষরূপে লাভ হইবে। কি ধর্ম্ম, কি অর্থ, কি কাম, কি মোক্ষ—চতুর্ব্বর্গেরই সাধন কিরূপে করিতে হইবে, তাহা এই মহাগ্রন্থে অতি সুন্দরভাবে সুবর্ণিত। অপর কোন জাতির মধ্যে এরূপ সমৃদ্ধ জ্ঞানভাণ্ডার নাই বলিলেও অত্যুক্তি হয় না। মনুসংহিতা যে সর্ব্বজ্ঞ পুরুষের রচনা, মনু অধ্যয়নেই তাহা বিশেষরূপে প্রতীতি হইবে। যে দেশে—যে সমাজে মনুর ব্যবস্থা সর্ব্বতোভাবে কার্য্যে পরিণত হয়, যে দেশে আদর্শনীতি চির অক্ষুণ্ণ—সে দেশে যে রোগ, শোক, দুঃখ, দারিদ্র্য, পাপ, তাপ, অশান্তি, অমঙ্গল, অকালমৃত্যু, অসময়ে বার্দ্ধক্য, কিছুই থাকিতে পারে না, ইহা অসঙ্কোচে—নিঃসংশয়ে বলা যাইতে পারে।

এককালে হিন্দুগণ যে পৃথিবীমধ্যে সর্ব্বশ্রেষ্ঠ সুসভ্য শিক্ষিত জাতি বলিয়া পরিগণিত ছিলেন, তাহা এই ভগবান্ সর্ব্বজ্ঞ ত্রিকালদর্শী মনুর বিধিবিধান মান্য করাতে এবং আজও যে এত বিজাতীয়

ত্যাচার, তথাপি আমরা স্বতন্ত্রতা রক্ষা করিয়া আসিতেছি, তাহা এখনও আমরা কিয়ৎপরিমাণে এই সকল বিধি-বিধান মান্য করি বলিয়া—মনুর অভ্রান্ত সিদ্ধান্ত হৃদয়ঙ্গম করা—মাহাত্ম্য উপলব্ধি করা বর্ত্তমান ইংরাজী-সভ্যতা-ভাবাপন্ন শিক্ষিত সমাজের পক্ষে ক্রমেই অসম্ভব হইয়া পড়িতেছে।—এ প্রসঙ্গে মনু নিজেই বলিয়াছেন :—"নিষেকাদিশ্মশানান্তো মন্ত্রৈর্যস্যোদিতো বিধিঃ। তস্য শাস্ত্রেঽধিকারোঽস্মিন জ্ঞেয়ো নান্যস্য কস্যচিৎ॥" অর্থাৎ যাঁহাদের মৈথুনপ্রেরণায় জন্ম নয়, পরন্তু গর্ভাধানাদির দ্বারা দেবভাবে যাঁহাদের জন্ম হইয়াছে—জন্ম বিবাহ হইতে মৃত্যু পর্য্যন্ত প্রতিকর্ম্ম যাঁহাদের বেদবিধি অনুসারে অনুষ্ঠিত হইয়াছে, তাঁহারাই প্রকৃতপক্ষে এই শাস্ত্রের মর্ম্মগ্রাহী হইবেন। অপরে ইহার সূক্ষ্ম মর্ম্মে প্রবেশ করিতে পারিবে না। এই কারণ, "বিদুষা ব্রাহ্মণেনেদম্ অধ্যেতব্যং প্রযত্নতঃ। শিষ্যেভ্যশ্চ প্রবক্তব্যং সম্যক্ নান্যেন কেনচিৎ॥" অর্থাৎ বিদ্বান্ ব্রাহ্মণগণের যত্ন সহকারে এই গ্রন্থ অধ্যয়ন করা ও শিষ্যগণের মধ্যে ইহার আলোচনা করা একান্ত কর্ত্তব্য; অপর কাহারও নয় ইত্যাদি বাক্যে মনু এই গ্রন্থের অধিকারী নির্ণয় করিয়াছেন। পরন্তু দুঃখের বিষয়, আমাদের ব্রাহ্মণসমাজেও এই গ্রন্থের পঠন-পাঠন ক্রমেই অপ্রচলিত হইতেছে। নিঃস্ব ব্রাহ্মণগণের পক্ষে অধিক মূল্য দিয়া পুস্তক ক্রয় করা দুঃসাধ্য। এ পর্য্যন্ত একটিমাত্র টীকা দিয়া যে সকল মনু প্রচারিত হইয়াছে, ছয় টাকার কম মূল্যে তাহার একখানিও পাওয়া যায় না। এ জন্য বহু যত্নে টীকা ব্যাখ্যায় সমৃদ্ধ করিয়া, বহুল ব্যয়ভার স্বীকার করিয়া, সুলভ সংস্করণ মুদ্রণ প্রকাশে প্রবৃত্ত হইয়া, আচারনিষ্ঠ হিন্দুসমাজে প্রচারোদ্দেশ্যে মাত্র দুই টাকা মূল্য নির্দ্ধারিত করিলাম;—এবং বাজারে প্রচলিত সংস্করণগুলি অপেক্ষা যাহাতে বসুমতীর মনুসংহিতা নির্ভুল হয়, সে জন্যও যথাসাধ্য প্রয়াস পাইয়াছি। এমন কি, অল্পমাত্রায় যে সকল মুদ্রাকর প্রমাদ—ভুল মুদ্রিত হইয়াছিল, তাহাও শুদ্ধিপত্রে উল্লেখ করিয়াছি। অপরাপর সংস্করণে ভুল থাকিলেও কেহই শুদ্ধিপত্রে ভ্রম স্বীকার করেন নাই। এক্ষণে ভগবান্ শ্রীশ্রীরামকৃষ্ণদেবের অনুপ্রেরণায়, ব্রাহ্মণসমাজের আশীর্ব্বাদে, বসুমতী-সংস্করণ মনুসংহিতা হিন্দুসমাজে সাদরে গৃহীত—প্রচারিত হইলে শ্রম—অর্থব্যয়—প্রয়াস সার্থক হইবে। অলমতিবিস্তরেণ—

বসুমতী-কার্য্যালয়
৩নং বিডন ষ্ট্রীট
সন ১৩০৪

বিনীত
উপেন্দ্রনাথ মুখোপাধ্যায়।

# তৃতীয় সংস্করণের নিবেদন

মনুসংহিতার তৃতীয় সংস্করণ প্রকাশিত হইল। মনুসংহিতার দুইটি সংস্করণ এত শীঘ্র নিঃশেষিত হইতে দেখিয়া—বসুমতী-প্রকাশিত মনুসংহিতা স্বধর্ম্মনিষ্ঠ হিন্দুসমাজে সমাদৃত হইয়াছে বুঝিয়া, পরমানন্দ লাভ করিয়াছি; আমাদের শ্রম—যত্ন—প্রয়াস সার্থক হইয়াছে। বর্ত্তমান তৃতীয় সংস্করণটি আরও সমৃদ্ধ—কিরূপ বিশেষত্বপূর্ণ হইয়াছে, তাহা নিবেদন করিতেছি।

প্রায় ২৫ বৎসর পূর্ব্বে ভারতগৌরব, পরমহিন্দু মহর্ষি শ্রীযুক্ত দেবেন্দ্রনাথ ঠাকুর মহাশয় পরম যত্নে কুল্লূক ভট্টের টীকা, সংস্কৃত কলেজের স্মৃতিশাস্ত্রাধ্যাপক মনীষী আচার্য্য ভরতচন্দ্র শিরোমণি এবং তাঁহার সহযোগী পণ্ডিতপ্রবর যদুনাথ ন্যায়পঞ্চাননের বঙ্গানুবাদ সহ মনুসংহিতার প্রথম সংস্করণ, পরে কেবল টীকা দিয়া দ্বিতীয় সংস্করণ প্রকাশ করেন। ঐ দুইটি সংস্করণ নিঃশেষিত হওয়ায় এক্ষণে নিতান্ত দুষ্প্রাপ্য হইয়াছে—ধর্ম্মপ্রাণ হিন্দুগণের আগ্রহ বুঝিয়া, আমরা মহর্ষির নিকট তাঁহার সম্পাদিত মনুসংহিতার তৃতীয় সংস্করণ প্রকাশের জন্য অনুমতি প্রার্থনা করি। মহর্ষি শ্রীযুত দেবেন্দ্রনাথ ঠাকুর মহাশয় আপনার মহান্ উদার স্বভাব-প্রসাদে নিঃস্বার্থভাবে তাঁহার সম্পাদিত মনুসংহিতা পুণর্মুদ্রণের জন্য আমাদিগকে তৎক্ষণাৎ অনুমতি প্রদান করেন। মহর্ষির অনুমতি অনুসারে শাস্ত্রতত্ত্ববিদ্ মহাপণ্ডিত মহাশয়দ্বয়ের অনুবাদ-সমন্বয়ে—কুল্লূক ভট্টের টীকা ও মেধাতিথির ভাষ্যে সমৃদ্ধ করিয়া, বসুমতী-সংস্করণ মনুসংহিতার তৃতীয় সংস্করণ প্রকাশিত হইল। সুধীজন-সমাজে—সদাচার-নিষ্ঠ হিন্দুসম্প্রদায়ে, পূর্ব্ব পূর্ব্ব সংস্করণ অপেক্ষাও তৃতীয় সংস্করণটি বিশেষ সমাদৃত হইবে বলিয়া আশা করি।

বসুমতী-কার্য্যালয়
৯৬ নং বিডন ষ্ট্রীট,
সন ১৩০৯

বিনীত
উপেন্দ্রনাথ মুখোপাধ্যায়।

# নিবেদন

বসুমতী-সাহিত্য-মন্দির হইতে সুদীর্ঘ ২৭ বৎসর পরে মনুসংহিতার অতি প্রামাণ্য সংস্করণ প্রকাশিত হইল। হিন্দুধর্ম্মের একনিষ্ঠ উপাসক, বহুধর্ম্মগ্রন্থের অনুবাদক, সম্পাদক, প্রচারক, বসুমতী-সাহিত্য-মন্দিরের প্রতিষ্ঠাতা, ভগবান্ শ্রীরামকৃষ্ণদেবের মন্ত্রশিষ্য, সুলভ সৎসাহিত্য-শাস্ত্র-গ্রন্থ-প্রচার-ব্রত স্বর্গীয় পিতৃদেব উপেন্দ্রনাথ মুখোপাধ্যায় সর্ব্বদর্শী ভগবান্ মনুর সর্ব্বকালোপযোগী অভ্রান্ত-সিদ্ধান্ত, হিন্দুধর্ম্মের মহিমা-গৌরবান্বিত মনুসংহিতার তিনটি সংস্করণ সম্পাদন ও প্রকাশ করিয়া, নামমাত্রমূল্যে সম্পদ্‌বিহীন ব্রাহ্মণসমাজে প্রচার করিয়া, হিন্দুসমাজের পরমমঙ্গল-বিধান—হিন্দুধর্ম্মের গৌরবপ্রভা সম্প্রসারিত করিয়া গিয়াছেন।

সাহিত্য-সম্রাট্ বঙ্কিমচন্দ্রের গ্রন্থাবলীর মহাপ্রচারে বাঙ্গালার ঘরে ঘরে মাতৃপূজার "বন্দে মাতরম্" মন্ত্রপ্রচারের ভার গ্রহণ করিয়া, স্বর্গীয় পিতৃদেব শেষজীবনে আর মনুসংহিতার নূতন চতুর্থ সংস্করণ প্রকাশ করিবার অবসর পান নাই। সাহিত্য-সম্রাটের উত্তরাধিকারিগণকে প্রভূত অর্থ গ্রন্থ-স্বত্বরূপে প্রদান করিয়া এবং বাঙ্গালা সংবাদপত্রের অনাস্থা অনাদরের যুগে জাতীয় শক্তির অভ্যুদয়ের জন্য প্রবল প্রতাপ-প্রভাব-প্রত্যয়ান্বিত সুলভ মূল্যের বাঙ্গালা সংবাদপত্র সাপ্তাহিক—দৈনিক বসুমতী দেশের সর্ব্বস্তরে প্রচার-মানসে অমূল্য সাহিত্য-সম্পদ্‌রাজি নামমাত্র মূল্যে—উপহারে বিতরণের জন্য তিনি ঋণজালে বিজড়িত হইয়াছিলেন। এ জন্য তাঁহাকে জীবন-সংগ্রামে বিপর্য্যস্ত হইয়া, অকালে আত্মাহুতি প্রদান করিতে হইয়াছে। সৎসাহিত্য-প্রচার-ব্রতে তাঁহার প্রতিজ্ঞা ছিল যে,—রাজদ্বারে ধনীর প্রাসাদে ভিক্ষাপাত্র হস্তে—চাঁদার খাতা বগলে সমুপস্থিত হইয়া সাহায্য ভিক্ষা করিবেন না। জীবন-সাধনায় অত্যন্ত বিব্রত হইয়াও তিনি কোন দিন কোন মুহূর্ত্তে সে সঙ্কল্পে—সৎসাহিত্য-প্রচার-সাধনায় বিচলিত হন নাই। তাই বুঝি আজ শ্রীভগবান্ তাঁহার সে ত্যাগ-সমাহিত-সাধনা সার্থক করিয়াছেন—ভারতের গৃহে গৃহে গার্হস্থ্য-লাইব্রেরী সুপ্রতিষ্ঠিত হইয়াছে;—শাস্ত্রগ্রন্থপাঠে শিক্ষিত সমাজের আকাঙ্ক্ষা উদ্দীপ্ত হইয়াছে;—জাতীয় জীবনের স্তরে স্তরে সৎসাহিত্যের মৃত-সঞ্জীবনী ধারা সুসঞ্চারিত হইয়াছে।

জীবন-সংগ্রামে বিব্রত হইয়া স্বর্গীয় পিতৃদেব প্রায়ই দুঃখ করিয়া বলিতেন, "সাহিত্য-সম্রাট্ বঙ্কিমচন্দ্রের গ্রন্থাবলী প্রকাশের পর হইতে আর আমার বড় সাধের তিনখানি সর্ব্বজন-সমাদৃত মহাগ্রন্থ 'জ্যোতিষরত্নাকর', 'মনুসংহিতা', 'ক্রিয়াকাণ্ডবারিধি' আর পুনর্মুদ্রণ করা সম্ভব হইল না।" পিতৃদেবের সাধনোচিত ধামে মহাপ্রয়াণের ৩ বৎসর পরে তাঁহার বড় আদরের 'জ্যোতিষরত্নাকরের নবম সংস্করণ—তাঁহারই নির্দ্দেশমত বিশেষভাবে সম্বর্দ্ধিত এবং সংশোধিত ক্রিয়া-কাণ্ডবারিধির দ্বিতীয় সংস্করণ—তাঁহারই সাধনাপূত বসুমতী-সাহিত্য-মন্দির হইতে সুপ্রকাশিত হইয়া, স্বধর্ম্মনিষ্ঠ হিন্দুসমাজের বহুদিনের আকাঙ্ক্ষা তৃপ্ত করিয়াছে। নীরব-কর্ম্মবীর, স্বদেশহিতব্রত উপেন্দ্রনাথের স্বর্গলাভের দ্বাদশবর্ষ পরে তাঁহার প্রাণ-সম প্রিয়তম মনুসংহিতার অতি প্রামাণ্য রাজসংস্করণ প্রকাশে রক্ষণশীল সদাচার-নিষ্ঠ আদর্শ হিন্দুসমাজের গৌরব সমুজ্জ্বল হইল।

এই সমাজবিপ্লবের দিনে—হিন্দুর ধর্ম্মমাহাত্ম্য, হিন্দুত্ব গৌরব সংরক্ষণের জন্য—ব্রাহ্মণ-বিদ্বেষের যুগে ত্যাগদীপ্ত ব্রাহ্মণ্যধর্ম্মের গৌরব প্রচার জন্য—সনাতন ধর্ম্ম-সংস্কারের নীতিবিজ্ঞান-আদর্শদীপ্ত এই মহাগ্রন্থের সুপ্রচার সেই মহান্ আত্মারই অনুপ্রেরণা। তাঁহারই আশীর্ব্বাদে বসুমতী-সাহিত্য-মন্দিরের সেবকরূপে আমরা তাঁহার পুণ্য-আদর্শ নির্দ্দেশে অনুপ্রাণিত হইয়া সৎসাহিত্যের আধারে মাতৃপূজার পবিত্র নির্ম্মাল্য—সাহিত্যের মৃতসঞ্জীবন-মন্ত্র · আর্য্য ঋষিগণের অমর অবদান আর্ষপ্রজ্ঞান-প্রচার সাধনায় আত্মনিবেদন করিবার সৌভাগ্য লাভ করিয়াছি। কর্ম্মে আমাদের অধিকার, ফলে নহে; ইহার কাম্যফল হিন্দুমাত্রেরই প্রাপ্য।

আপৎকালেই শাস্ত্রবিধানের প্রয়োজন। আর্য্য-হিন্দুর আজ বড় দুর্দ্দিন, হিন্দুধর্ম্মের বিপ্লবের—সমাজ-সংস্কারের—রাজার শাসনে সমাজনিয়ন্ত্রণের এমন যুগসন্ধি বুঝি ধর্ম্মপ্রাণ ভারতে বহুদিন সমুপস্থিত হয় নাই।

পাশ্চাত্য শিক্ষা-গর্ব্বদীপ্ত সংস্কারপ্রয়াসী নবীন সম্প্রদায়!—সমাজে—জীবনে আমরা আজও যেটুকু স্বাধীনতা উপভোগ করিতেছি, তাহাও গুরু-ইংরাজের পদে দক্ষিণাস্বরূপে বিসর্জ্জন দিবার জন্য ব্যাকুল হইয়াছেন! হিন্দুসমাজ—ত্রিকালদর্শী ঋষিগণের বিধি বিধানে নিয়ন্ত্রিত—সুপরিচালিত—সংযত—চির-স্বাধীন। সে সমাজ-বন্ধন সুকঠিন—অলঙ্ঘনীয়; হিন্দুর সমাজসমস্যা—জীবনযাত্রা-প্রণালীর নানা সংশয়ের মীমাংসার জন্য, কোনদিন রাজদ্বারে বিচারপ্রার্থী হইবার প্রয়োজন নাই—ইহা ইংরাজ-অনুসরণগর্ব্বে-আত্মহারা সম্প্রদায়ের অসহ্য! সেই মহাপ্রাজ্ঞ মহর্ষি মনুর প্রচণ্ড শাসনই যদি সমাজে চিরদিন অপ্রতিহত প্রভাবে চির-অক্ষুণ্ণ রহিল,—দেশাচার—লোকাচার—সমাজাচার—ধর্ম্ম-সংস্কার কোন কিছুরই পরিবর্ত্তন—পরিবর্জ্জনে—সংস্কার সংসাধিত না হইল,—তবে আর আমরা ইংরাজ-গুরুর পদপ্রান্তে বিলুণ্ঠিত হইয়া এতদিনে কি বিদ্যা অর্জ্জন—কি জ্ঞানলাভ করিলাম?

পাশ্চাত্য-শিক্ষা-সভ্যতা-বিভ্রান্ত সংস্কারপন্থী সম্প্রদায়ের মতে—সংস্কারে সংহার চাই—অনুদার হিন্দুধর্ম্মের ধ্বংস অনিবার্য্য! এই শিক্ষালোকদীপ্ত বিংশ শতাব্দীতে ধনবতী রূপবতী বিধবার ব্রহ্মচর্য্য ত' নিশার স্বপনসম অলীক!

*　　*　　*　　*　　*　　*　　*

ঋষি-ব্রাহ্মণের ত্যাগে সাধনায়—জ্ঞান-অনুশীলনে ত' হিন্দু-সমাজের—আর্য্য-সাহিত্যের কোন উপকার কোন যুগে সম্ভব হয় নাই—তাহার ব্রাহ্মণত্বের বড়াই শতধা চূর্ণ করিতে হইবে! এ যুগে ইংরাজই ত' প্রকৃষ্ট ব্রাহ্মণ—তাঁহারাই ত' শাস্ত্রবেত্তা—ধর্ম্মগুরু! আহা-হা! ইংরাজ গুরুর কি মহান্ উদারভাব!—ভোগ—ভোগ—সুখসম্ভোগই মানব-জীবনের শ্রেষ্ঠ কামনা—প্রকৃষ্ট পরিণতি! টাকাই ব্রহ্মের সাকার মূর্ত্তি—টাকার উপাসনা কর—ধর্ম্ম মোক্ষ সবই টাকায় অর্জ্জন করা সম্ভব হইবে! ব্রহ্মজ্ঞান—সে ত' অসভ্য আর্য্য-ঋষির গাঁজার খেয়াল!

*　　*　　*　　*　　*　　*　　*

যুবতী-বিবাহ প্রবর্ত্তিত হউক—যৌন সম্মিলনে—বলদীপ্ত সন্তানের উদ্ভব হইবে! স্ত্রী ত' আর সাধ্বী—সহধর্ম্মিণী—পুণ্যবতী সন্তান-জননী নহেন—তিনি কামযজ্ঞের হোমকুণ্ড—ভোগের লালসা! সন্তান-প্রজনন সংরোধ করিতে হইবে! সন্তান—

পিতার অনুষ্ঠিত কর্ম্ম-সম্পাদনের সমাপ্তি নহে; কৈ?—পিতার চাকরী এখন ত' আর উত্তরাধিকার-সূত্রে—বংশগতভাবে সন্তান লাভ করে না!

*          *          *          *          *          *          *

**পিতৃলোক কোথাও নাই**—পিতৃগণ শ্রদ্ধা-নিবেদনের—জল—পিণ্ডের আশা বহু দিন ত্যাগ করিয়াছেন! 'মরা গরু ঘাস খায়' ইহাও কি বিশ্বাস করিতে হইবে?—পাপ—পুণ্য—স্বর্গ—নরক—পরলোক—জন্মান্তর—কর্ম্মফল—আত্মার মুক্তি—এ সকল আকাশকুসুমসম কল্পনামাত্র! এক পাশ্চাত্য-ঋষি মহাকবি মিলটন্ স্বর্গ নরক বর্ণনা করিয়াছেন বলিয়া যা আশঙ্কা হয়, নচেৎ হিন্দুশাস্ত্র—সে ত' গাঁজার দম—গাঁজার ধোঁয়াতেই ত' স্বর্গ নরকের সৃষ্টি-বৈচিত্র্য!

*          *          *          *          *          *          *

**হিন্দু-নারীর সতীত্ব—একনিষ্ঠ পতিভক্তি**—সে ত' সবল পুরুষের নারী-নির্য্যাতনের কৌশল! নারী মুক্ত-পক্ষিণীর মত স্বাধীনা না হইলে কি করিয়া স্বেচ্ছাচারিতায় একাকার সম্ভব হইতে পারে? তাঁহাদের কল্পিতা নারী—হিন্দুর আদর্শ মাতৃমূর্ত্তি নহেন—প্রেমময়ী—লালসালীলাময়ী—হাস্য-লাস্যের বিজলীতরঙ্গ—সমাজ-বিহারিণী! কিন্তু মধু ফুরালে ত' ভ্রমরাবঁধু ফুল পানে চাহে না—তাঁহারা কি কেবল নানা ফুটন্ত ফুলের মধু পান করিয়া—ফুলের উপর ঘুমাইয়াই তৃপ্ত হইবেন?

*          *          *          *          *          *          *

**বর্ণাশ্রম-ধর্ম্ম ধ্বংস হউক!**—আচণ্ডাল ব্রাহ্মণ সর্ব্বস্তরের সকল জাতিকে বিলাতী কলের সূতার পবিত্র পৈতা বিতরণ করিয়া হাতে হাতে দক্ষিণা গ্রহণ কর—একমাত্র টাকাতেই সর্ব্বজাতি সমন্বয়— সম্মিলন সম্ভব!

*          *          *          *          *          *          *

**শুদ্ধিমন্ত্রের উপাসনা চাই!**—দুর্ব্বল জাতি আমরা,—নারীরক্ষায় আমাদের শক্তি নাই—শুদ্ধিমন্ত্র কেবল রক্ষা-কবচ নহে—ভোগের উপাদান নারী-চালানও সম্পদ্‌বৃদ্ধির বেশ একটা নূতন উপায় নহে কি?

*          *          *          *          *          *          *

**হিন্দুধর্ম্ম উদার কি অনুদার?** ঋষি-বিধান সুনিয়ন্ত্রণে হিন্দুসমাজ ও সমাজচারী ধর্ম্মপ্রাণ হিন্দু চিরস্বাধীন না চিরপদানত?—হিন্দুসমাজ সঙ্ঘবদ্ধ না মতভেদ-বৈষম্যে বিচ্ছিন্ন?—সংস্কার অপরিহার্য্য প্রয়োজন, না সর্ব্বকালোপযোগী চরম সিদ্ধান্ত—অশেষ কল্যাণপ্রদ হিন্দুশাস্ত্রের অনুসরণ—অনুশীলন—একান্ত বাঞ্ছনীয়? তাহা বুঝিবার জন্য—মনে প্রাণে উপলব্ধি করিবার জন্য—'স্বধর্ম্মে নিধনং শ্রেয়ঃ পরধর্ম্মো ভয়াবহঃ' নীতির সার্থক অর্থ হৃদয়ে অনুভব করিবার জন্য—সর্ব্বদর্শী ভগবান্ মনুর মহাচিন্তা-তপস্যালব্ধ—জাগতিক নীতির শ্রেষ্ঠতম অবদান—মুক্তির প্রতীক—**মনু-সংহিতা** সাদরে—সাগ্রহে—স-সম্মানে পাঠ করুন—অনুশীলন করুন।

স্বয়ম্ভু ব্রহ্মা যেমন মনুরূপে বিশ্ব-সৃষ্টির কল্পনা করিয়া, মানব হইতে পতঙ্গ পর্য্যন্ত সৃজন করিয়া, পরিদৃশ্যমান জগৎ সুখ-ঐশ্বর্য্য-শোভায় সমৃদ্ধ করিয়াছেন, তেমনি মহর্ষি মনুরূপে—জগৎ পালন ও শাসনের জন্য—বিধিবিধান সুনিয়ন্ত্রণে—মানবসমাজকে শান্তির রাজ্যে চিরসুখে বাস করাইবার জন্য—মুক্তিকামী

হিন্দুর ধর্ম্মজীবন যাপনের জন্য—সর্ব্বকালজয়ী—সর্ব্বকালে নিত্য-বিদ্যমান—সর্ব্বকালের আশ্রয়স্বরূপ—বিশ্বমঙ্গল-সমাহিত—মনুসংহিতার প্রবর্ত্তন করিয়া, জগতের অশেষ কল্যাণবিধান করিয়াছেন। সেই জন্যই বুঝি—বিশ্ববিশ্রুত নাম—পাশ্চাত্যের শ্রেষ্ঠ সুপণ্ডিত প্রত্নতাত্ত্বিকবৃন্দ—প্রোফেসর উইলসন—সার উইলিয়ম জোন্স—সুপ্রসিদ্ধ ঐতিহাসিক হাণ্টার, এলফিনষ্টোন—ডাক্তার কল্ডওয়েল—প্রভৃতি গবেষণাশীল মনীষিগণও বহু চেষ্টায়—অনন্ত অধ্যবসায়-প্রভাবেও মনুসংহিতার সঙ্কলনকাল-নির্ণয়ে সমর্থ হন নাই! তাঁহারা আবার শেষ সিদ্ধান্ত করিয়াছেন—মনুসংহিতার নীতি-প্রজ্ঞান—স্মৃতি-নিবন্ধরাজি ভারতের প্রাচীনতম স্মৃতিপুঞ্জের অংশোদ্ধার মাত্র! তাহা হইলে ভারতের সভ্যতা—জ্ঞান—বিদ্যা—সমাজ-স্বাধীনতা—কোন্ যুগের? কোন্ স্মরণাতীত কালের? কত শতাব্দী পূর্ব্বের? আর বর্ত্তমান শিক্ষিত ভারতের দৃঢ়বিশ্বাস—বিলাতী জ্ঞান—বিদ্যা—সভ্যতা—জাতীয়তা—স্বাধীনতার আলোক জাহাজে বোঝাই হইয়া এ দেশে আসিয়াছে বলিয়াই আমরা শিক্ষিত—উদরান্ন-সংস্থানে—পরিবার-প্রতিপালনে সমর্থ—আইন-দিগ্‌গজ—নীতিবিশারদ হইয়া, স্বাধীনতার স্বপ্ন দেখিতেছি! ধর্ম্মসংস্কার, ঈশ্বরভক্তিবিহীন যে আইনের নাগপাশে আবদ্ধ হইয়া আমরা জীবনে শতসহস্র লাঞ্ছনা উপভোগ করিয়া, বিড়ম্বনাকে শান্তির শৃঙ্খলজ্ঞানে পরমানন্দে তন্ময়—বিজ্ঞান-দীপ্ত সুসভ্য প্রতীচ্যে সেই নীতিবিজ্ঞান কোন্ অমৃত-উৎস হইতে সঞ্চালিত—প্রবাহিত দেখুন! সার উইলিয়াম জোন্স ১৭৭০ খৃষ্টাব্দে অর্থাৎ ১৬০ বৎসর পূর্ব্বে প্রথম মনুসংহিতার ইংরাজী অনুবাদ য়ুরোপে প্রচার করেন। পরে নীতিশাস্ত্রে সুপণ্ডিত বুলার—মনীষী হর্টন ইংরাজীতে—লুসেলিয়ো দেলাং কাঁমস্ ফরাসী ভাষায়—পরে জার্ম্মাণ ভাষায়—মনুসংহিতার বিভিন্ন বিশদ অনুবাদ য়ুরোপের সর্ব্বত্র প্রচারিত—পরিব্যাপ্ত হয়। য়ুরোপীয় শিক্ষিত-সমাজ এই অভ্রান্ত আর্য্যনীতি-জ্ঞানের অনুশীলনেই আজ জগতে শ্রেষ্ঠজ্ঞানী—কর্ম্মজীবনে নীতিকর্ত্তব্য-বিশারদ—আইনজ্ঞ।

জ্ঞান-জ্যোতির্বিবস্বান্ বৈদিক ভারতে যে জ্ঞানের উদ্ভবে ভারত ও জগৎ পবিত্র—যুগে যুগে উপকৃত—সেই নীতি-বিজ্ঞানের শ্রেষ্ঠতম সমাহার সমন্বয়—আর্য্যসভ্যতার প্রকৃষ্ট নিদর্শন—সর্ব্বকালে চির-দেদীপ্যমান—অবিনশ্বর—অমর সাক্ষী—মানবগৃহ্যসূত্রের মানবধর্ম্মশাস্ত্রের শ্রেষ্ঠতম অবদান—বৃহৎ মনুসংহিতা।

মানব-মনের চির-প্রহেলিকা—জগৎ-সৃষ্টি-বিজ্ঞান যে মহাজ্ঞানগ্রন্থে বিশ্লেষিত প্রভাসিত;—সৃষ্টি-বৈচিত্র্য অনাদি—অজ্ঞেয়, মানবের চিন্তা-কল্পনা বুদ্ধি সেই দুর্জ্ঞেয় কারণের মূল তথ্য আবিষ্কারে যতদূর—যতদূর অগ্রসর হয়—ততই বিস্ময়ে অভিভূত—স্তম্ভিত—দিশাহারা হইয়া পড়ে। সেই সৃষ্টি-রহস্য—জগৎ উৎপত্তির সূক্ষ্ম কারণ যে অতীন্দ্রিয় বিদ্যাপ্রভাময় গ্রন্থে সন্নিহিত;—রাজনীতি—মানবধর্ম্মশাস্ত্র—ধর্ম্মসংস্কার—সকল সম্প্রদায়ের অনুষ্ঠেয় ধর্ম্ম-কর্ম্ম—সমাজ-স্বাধীনতা—গার্হস্থ্য জীবনের কর্ত্তব্য—লোকাচার—দেশাচার—সমাজনীতির মূলতত্ত্ব—বর্ণাশ্রম-ধর্ম্ম—স্বধর্ম্মনিষ্ঠ হিন্দুর হিন্দুত্ব—জাতিরহস্য সনাতন হিন্দুধর্ম্মের অবশ্য পালনীয় কর্ত্তব্যনিচয়—সকল স্তরের সর্ব্বজাতির আচার-ব্যবহার—ক্রিয়া-কলাপ—এক কথায় সনাতন হিন্দুধর্ম্মের যে কিছু যাহা কিছু—সর্ব্ববিধ অলঙ্ঘনীয় বিধিনিষেধ—সংযমন-নিয়ন্ত্রণ—একমাত্র মনুসংহিতাতেই সঙ্কলিত—দিব্যজ্ঞান সমুজ্জ্বল! যে কালজয়ী মহাজ্ঞানগ্রন্থের অবদান-মাধুর্য্যে সনাতন হিন্দুধর্ম্ম এত রাষ্ট্র-বিপর্য্যয়—ধর্ম্মবিপ্লবের পরও বিধ্বস্ত—বিলুপ্ত না হইয়া, সমুন্নত মস্তকে মহিমা

বিকীর্ণ করিতেছে;—যে সঞ্জীবন-মন্ত্রদীপ্ত মহাজ্ঞান গ্রন্থের আশ্রয়ে হিন্দুজাতি ও সমাজ আজও বিশ্বের সত্তা হইতে নিশ্চিহ্ন হইয়া বিলুপ্ত হয় নাই—পাশ্চাত্য-শিক্ষা-সুলভ ভোগ-সুখ-লালসায় ভাসিয়া যায় নাই—আজও 'স্বধর্ম্মে নিধনং শ্রেয়ঃ পরধর্ম্মো ভয়াবহঃ' জ্ঞান করিতেছে!

যে মহাগ্রন্থ—মহাভারত-রামায়ণ হইতেও সুপ্রাচীন—সুপ্রামাণ্য;—মহাভারত-রামায়ণে যাহার বহুতর জ্ঞান—নীতি—শ্লোকনিচয় উদ্ধৃত—সমাহিত;—সেই ধর্ম্মপ্রাণ—হিন্দুমাত্রেরই হৃদয়-সিংহাসনে স-সম্মানে চিরসংপূজিত মহাগ্রন্থের নূতন পরিচয়—মাহাত্ম্য কীর্ত্তন হিন্দুসমাজের নিকট নিতান্ত নিষ্প্রয়োজন! হিন্দুসমাজ-বন্ধনের সকল সংশয়—ধর্ম্মমতের সকল কূটতর্ক—সংসারের সকল অশান্তি—জীবনের সকল সমস্যার বিজ্ঞান-সম্মত অপূর্ব্ব যুক্তিপূর্ণ বিচার-মীমাংসা-নৈপুণ্য—জ্ঞানদীপ্ত সমাধান পাইয়া, জীবন-সাধনা সফল হইবে;—শান্তি ও তৃপ্তিলাভের দীপ্ত-উৎসাহে হিন্দুধর্ম্মের স্নিগ্ধ পবিত্র সুশীতল ছায়ায় সমবেত হইয়া এক ধর্ম্ম—এক নীতি—সাধনা স্বদেশপ্রীতি জ্ঞানে কর্ম্মজীবনে চির-স্বাধীনতা উপভোগ করিতে পারিবেন।

এই যুগসন্ধিক্ষণে প্রাচীন রক্ষণশীল ও নবীন সংস্কারপন্থিগণের মতবিরোধে স্বধর্ম্মের হানি, সমাজবিপ্লবের দিনে—ব্রাহ্মণ-বিদ্বেষের যুগে ব্রাহ্মণ্যধর্ম্মের গৌরব সমুজ্জ্বল করিবার জন্য—হিন্দুর সর্ব্ব-শাস্ত্রসিদ্ধান্তের সারাৎসার সংগ্রহ মনুসংহিতার চতুর্থ সংস্করণ বসুমতী-সাহিত্য-মন্দির হইতে সুপ্রকাশিত হইল। এমন বিরাট্ রাজসংস্করণ ভারতে কখনও প্রকাশিত হয় নাই;—য়ুরোপে প্রকাশিত হইয়াছে। এই সুপ্রামাণ্য সংস্করণ—মানব-কল্যাণ-সমাহিত ঋষি মেধাতিথির সর্ব্বশাস্ত্র-নির্ঘণ্ট সম্পূর্ণ ভাষ্যে—ব্রাহ্মণগৌরবদীপ্ত কুল্লূক ভট্টাচার্য্যের সকল জ্ঞানের মীমাংসাস্বরূপ মন্বর্থ-মুক্তাবলী টীকায়—বাঙ্গালার পাণ্ডিত্য-জ্যোতিঃস্বরূপ, স্মার্ত্ত আচার্য্যপ্রবর ভরতচন্দ্র শিরোমণির সর্ব্বজন-সুবোধ্য সরল অনুবাদে—সর্ব্বদর্শী মহর্ষি ভৃগুর সমাজ-কল্যাণ সিদ্ধান্তে—বৈদান্তিক-সুপণ্ডিত মহামহোপাধ্যায় শ্রীযুক্ত প্রমথনাথ তর্কভূষণের ভূমিকায় সমৃদ্ধ—সমুজ্জ্বল হইয়াছে। সর্ব্বজ্ঞ ভগবান্ মনুর সর্ব্বকালোপযোগী অভ্রান্ত সিদ্ধান্তে—নীতি-প্রজ্ঞান-বিধানে—পাশ্চাত্য-সভ্যতা--সম্মোহিত শিক্ষিত সমাজ আবার স্বধর্ম্মের অনুপ্রেরণায় অনুপ্রাণিত—উদ্দীপিত হইলে, সাধনা প্রয়াস ব্যয় প্রচার সার্থক হইবে। হিন্দুসমাজের সেবা করিয়া—হিন্দুধর্ম্মের অনুসরণ করিয়া জীবন সার্থক জ্ঞানে ধন্য হইব।

বসুমতী-সাহিত্য-মন্দির
অনন্তচতুর্দ্দশী ১৩৩৬

বসুমতী-সাহিত্য-মন্দিরের
বিনীত সেবক
শ্রীসতীশচন্দ্র মুখোপাধ্যায়।

# ভূমিকা

সনাতন হিন্দুধর্ম্মের নিগূঢ়রহস্য বুঝিতে হইলে, মানবধর্ম্মশাস্ত্র বা মনুসংহিতার আশ্রয় সকলকেই গ্রহণ করিতে হইবে। যদি চ বেদ, সনাতন ধর্ম্মের মূলগ্রন্থ ইহা সকলেই স্বীকার করিয়া থাকেন, তথাপি কেবল বেদের সাহায্যে বর্ত্তমান সময়ে সনাতনধর্ম্মের যথার্থস্বরূপ বিস্পষ্টভাবে বুঝিতে পারা যায় না, কারণ, এখন যথাবিধি বেদের পঠন-পাঠন অত্যল্প হইয়া দাঁড়াইয়াছে। সমগ্র বেদের অর্থ বুঝিতে হইলে যে সকল সামগ্রীর একান্ত আবশ্যক, তাহার সম্পাদন বর্ত্তমান সময়ে একান্ত অসম্ভব বলিলেও অত্যুক্তি হয় না। বেদ বুঝিতে হইলে প্রথমতঃ বেদের যে ছয়টি অঙ্গ অর্থাৎ শিক্ষা, কল্প, ব্যাকরণ, ছন্দ, নিরুক্ত ও জ্যোতিষশাস্ত্র—তাহার অধ্যয়ন অবশ্য কর্ত্তব্য। তাহা ছাড়া ইতিহাস, পুরাণ প্রভৃতি উপাঙ্গেরও অধ্যয়ন করিতে হইবে। শুধু কি তাহাই! বেদের প্রতিপাদ্য গৃহস্থমাত্রেরই কর্ত্তব্য, দর্শ-পূর্ণমাস, অগ্নিহোত্র, জ্যোতিষ্টোম প্রভৃতি বহু আড়ম্বরপূর্ণ কর্ম্মসমূহেরও বর্ত্তমানসময়ে প্রায় লোপ হইয়াছে। ঐ সকল ধর্ম্মকার্য্যের প্রকৃত স্বরূপপ্রদর্শক গ্রন্থ ও উপযুক্ত আচার্য্যের অভাববশতঃ বেদার্থের যথাযথ স্বরূপ নির্ণয় বর্ত্তমান সময়ে অত্যন্ত দুরূহ ব্যাপার হইয়া পড়িয়াছে। বেদ পড়িয়া—বেদার্থ বুঝিয়া, সেই সকল বেদার্থের অনুষ্ঠান করা বর্ত্তমান সময়ে একান্ত অসম্ভব বলিলেও চলে, তাহা ছাড়া, বর্ত্তমান সময়ে হিন্দুজাতির মধ্যে যে সকল ধর্ম্ম ও আচার সমগ্র ভারতবর্ষে অল্প বা বিস্তর ভাবে অনুষ্ঠিত হইয়া থাকে, তদ্‌বিষয়ে বর্ত্তমান সময়ে প্রচলিত বৈদিক গ্রন্থসমূহ একপ্রকার নীরব বলিলেও চলে। শিষ্ট সম্প্রদায় বলিয়া থাকেন যে, বহুকাল হইতে বেদের বহুশাখা বিলুপ্ত হওয়ায় এইরূপ অবস্থা ঘটিয়াছে। তাঁহাদের মতানুসারে এই সকল আচার ও ধর্ম্মের প্রমাণভূত মূল বেদগ্রন্থের লোপ হইলেও ঐ সকল ধর্ম্ম ও আচার এখনও ভারতের বহু প্রদেশে বহুল পরিমাণে উপলব্ধি হইতেছে।

এই সকল আচার ও ধর্ম্মানুষ্ঠানের তত্ত্ব জানিতে হইলে, বর্ত্তমান সময়ে ধর্ম্মশাস্ত্র, পুরাণ ও তন্ত্রাদির সাহায্যই গ্রহণ করিতে হইবে। দান, ব্রত ও পূর্ত্তরূপ ধর্ম্মের স্বরূপ পুরাণশাস্ত্রে বহুলভাবে বর্ণিত হইয়াছে—ইহা সত্য। কিন্তু, ঐ সকল পুরাণ-বর্ণিত ধর্ম্ম অনুষ্ঠান করিতে হইলে অধিকারী হওয়া আবশ্যক। অধিকারী কে হইয়া থাকে?—সদাচারসম্পন্ন ও দশবিধসংস্কারযুক্ত না হইলে, ঐ সকল পুরাণাদি-প্রদর্শিত ধর্ম্মের অনুষ্ঠানে প্রকৃতভাবে অধিকারী হইতে পারা যায় না। সেই সদাচার ও সংস্কার-সমূহের প্রধানভাবে জ্ঞাপক যে শাস্ত্র, তাহাকেই ধর্ম্মশাস্ত্র বলা যায়। ধর্ম্মশাস্ত্রে ইহা ছাড়া বিস্তৃতভাবে প্রায়শ্চিত্তাদিরূপ অবশ্যকর্ত্তব্য কর্ম্মসমূহেরও স্বরূপ যথাযথভাবে বর্ণিত হইয়াছে। এই কারণে ধর্ম্মশাস্ত্রের উপরেই বর্ত্তমান সময়ে প্রচলিত সনাতন হিন্দুধর্ম্মের অস্তিত্ব প্রধান ভাবেই নির্ভর করিতেছে, এই ধর্ম্মশাস্ত্র বা স্মৃতিশাস্ত্র-প্রণেতা ঋষিগণের মধ্যে ভগবান্ মনুই সর্ব্বপ্রধানরূপে পরিগণিত হইয়া থাকেন। ধর্ম্মশাস্ত্রকারগণের মধ্যে মনুর এই প্রাধান্য সর্ব্ববাদিসম্মত, বৈদিক গ্রন্থসমূহের মধ্যেও মনুর প্রাধান্যসূচক বাক্য দেখিতে পাওয়া যায়। ধর্ম্মশাস্ত্রকারগণও মনুরই প্রাধান্য স্বীকার করিয়াছেন।

"মনুর্বৈ যৎকিঞ্চিদবদত্তদ্ ভেষজং" এইরূপ শ্রুতিবাক্য দেখিতে পাওয়া যায়। মনুস্মৃতির সহিত যে অংশে অন্য স্মৃতির বিরোধ পরিলক্ষিত হয়, সে অংশে মনু যাহা বলিয়াছেন, তাহাই প্রমাণ বলিয়া গৃহীত হয় ও অন্য স্মৃতির প্রামাণ্য উপেক্ষিত হয়। কারণ, শাস্ত্রেই আছে—

"মন্বর্থবিপরীতা যা সাস্মৃতির্ন প্রশস্যতে।
বেদার্থোপনিবন্ধৃত্বাৎ প্রাধান্যং হি মনোঃ স্মৃতম্।"

(অর্থাৎ যে স্মৃতি মনুপ্রতিপাদিত অর্থের বিপরীত অর্থকে প্রতিপাদন করিয়া থাকে, তাহা প্রশস্ত নহে, অর্থাৎ উপেক্ষণীয়। বেদপ্রতিপাদ্য অর্থই মনু প্রকাশ করিয়াছেন বলিয়া তাঁহারই প্রাধান্য ধর্মশাস্ত্রে নির্দ্দিষ্ট হইয়াছে।) বেদে এই মনুর নাম দেখিতে পাওয়া যায়, ইহা দেখান হইয়াছে, মহাভারতেও মনুর নাম দেখিতে পাওয়া যায়, রামায়ণে মনুর নাম দেখিতে পাওয়া যায়, পুরাণশাস্ত্রেও মনুর নাম দেখিতে পাওয়া যায়। এবং যে কোন শাস্ত্রগ্রন্থেই মনুর নাম উল্লিখিত হইয়াছে, সেইখানেই অন্যান্য সকল ধর্ম্মশাস্ত্রকার অপেক্ষা মনুর প্রাধান্য সুব্যক্তভাবেই সূচিত হইয়াছে, সুতরাং মনুস্মৃতি যে সকল স্মৃতি অপেক্ষা শ্রেষ্ঠ, এ বিষয়ে সন্দেহ করিবার কোন কারণ নাই।

বর্ত্তমান সময়ে মনুসংহিতা বা মানবধর্ম্মশাস্ত্র নামে যে বিশাল গ্রন্থ প্রচলিত আছে, তাহাই সাক্ষাৎ মনুপ্রণীত মূলধর্ম্মশাস্ত্র, অথবা এই প্রচলিত মানবধর্ম্মশাস্ত্র মনুপ্রণীত কোনও মূলগ্রন্থের আর একটি সংস্করণ-বিশেষ, এই বিষয় লইয়া প্রত্নতত্ত্ববিৎ পণ্ডিতগণের মধ্যে বহু আলোচনা হইয়া গিয়াছে এবং এখনও হইয়া থাকে। সেই সকল আলোচনার যাহা সার এবং এই বিষয়ে কত প্রকার পরস্পর বিরুদ্ধমত এ পর্য্যন্ত প্রচারিত হইয়াছে, এক্ষণে প্রধানভাবে তাহারই আলোচনা করা যাইতেছে। বর্ত্তমান সময়ে প্রচলিত মানবধর্ম্মশাস্ত্র বা মনুসংহিতা যে সাক্ষাৎ মনুপ্রণীত নহে, তাহা কিন্তু এই গ্রন্থের মধ্যেই স্পষ্টভাবে সূচিত হইয়াছে। কারণ, এই মনুসংহিতার প্রথমে এইরূপ লিখিত আছে যে—

"ভগবান্ মনু ঈশ্বরে একান্ত মনঃসমাধান করিয়া আসনে সমাসীন রহিয়াছেন, এমন সময়ে ধর্ম্মজিজ্ঞাসু মহর্ষিগণ তাঁহার সম্মুখে সমাগত হইয়া বিধিমত পূজা-বন্দনাদি করতঃ তাঁহাকে জিজ্ঞাসা করিলেন।" (১)

"হে ভগবন্! ব্রাহ্মণাদি বর্ণ সকলের ও অম্বষ্ঠ, করণ, ক্ষত্রিয় প্রভৃতি অনুলোম প্রতিলোমজাত সঙ্করজাতির—পৃথক্ পৃথক্ রূপে ধর্ম্মসকল আমাদিগকে বলুন।" (২)

এইভাবে ঋষিগণ কর্ত্তৃক জিজ্ঞাসিত হইয়া মনু তাঁহাদিগকে যে উত্তর দিয়াছিলেন, তাহার প্রথমেই পরমাত্মা হইতে এই জগৎ যে প্রকারে উৎপন্ন হইয়াছে, তাহাই বিস্তৃতভাবে বর্ণিত হইয়াছে। তাহার পর ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র পশুপক্ষী, মৃগ, রাক্ষস, পিশাচ, স্বেদজ, অণ্ডজ, উদ্ভিজ্জ প্রভৃতির উৎপত্তিপ্রকারও বর্ণিত হইয়াছে। প্রথম অধ্যায়ের ৫৭ শ্লোক পর্য্যন্ত এইরূপে সৃষ্টিতত্ত্ব বর্ণিত হইয়াছে, ইহার মধ্যে বর্ণাশ্রমধর্ম্মের কোনপ্রকার স্বরূপ বর্ণিত হয় নাই। তাহার পরেই ৫৮শ্লোকে এইরূপ লিখিত আছে—মনু বলিতেছেন, "হিরণ্যগর্ভ ব্রহ্মা সৃষ্টির প্রথমে এই শাস্ত্র প্রস্তুত করিয়া স্বয়ং আমাকেই যথাবিধি এই শাস্ত্র অধ্যয়ন করাইয়াছিলেন, এবং আমিও সেই শাস্ত্র মরীচি প্রভৃতি মনুগণকে অধ্যয়ন করাইয়াছি।"

তাহার পরবর্ত্তী শ্লোকে অর্থাৎ ৫৯ শ্লোকে এইরূপ লিখিত আছে—

"মহর্ষি ভৃগু এই শাস্ত্র আদ্যোপান্ত তোমাদিগকে শ্রবণ করাইবেন; কারণ, তিনি আমারই নিকট হইতে এই সমগ্র শাস্ত্র সম্যক্‌রূপে অধ্যয়ন করিয়াছেন।"

ইহার পরশ্লোকেই লিখিত হইয়াছে—"অনন্তর মহর্ষি ভৃগু ভগবান্ মনুকর্ত্তৃক এইপ্রকার অভিহিত হইয়া 'আপনারা শ্রবণ করুন' ইহা বলিয়া তাঁহাদিগকে বলিতে আরম্ভ করিলেন" (৬০)

ইহার পর বর্ত্তমান মনুসংহিতার শেষ পর্য্যন্ত যাহা কিছু উক্ত হইয়াছে, তাহা সকলই মহর্ষি ভৃগু কর্ত্তৃক কথিত হইয়াছে। সমাপ্তিতে দ্বাদশ অধ্যায়ের শেষ শ্লোকে এইরূপ লিখিত হইয়াছে—

ইত্যেতন্মানবং শাস্ত্রং ভৃগুপ্রোক্তং পঠন্ দ্বিজঃ।
ভবত্যাচারবান্ নিত্যং যথেষ্টাং প্রাপ্নুয়াদ্ গতিম্॥

"এই মানবশাস্ত্র, যাহা মহর্ষি ভৃগু কর্ত্তৃক কথিত হইয়াছে, ইহা যে দ্বিজ পাঠ করে, সে সর্ব্বদা সদাচারসম্পন্ন হইয়া থাকে, এবং যথেষ্ট গতিকে প্রাপ্ত হইয়া থাকে।" উপরে যাহা উদ্ধৃত হইল, তাহা দ্বারা স্পষ্টই বুঝা যায় যে, এখন যাহা মানবধর্ম্মশাস্ত্র বা মনুসংহিতা বলিয়া প্রচলিতগ্রন্থ আমাদিগের দৃষ্টিগোচর হয়, তাহা সাক্ষাৎ মনুপ্রোক্ত নহে, কিন্তু, মনুর আদেশ অনুসারে ভৃগুনামক মহর্ষি কর্ত্তৃক কথিত হইয়াছিল। মনুসংহিতার টীকাকার গোবিন্দরাজও বলিয়াছেন—

"ইহ ভৃগুশিষ্যঃ কশ্চিৎ অবিচ্ছিন্নপরম্পরায়াতস্মৃত্যর্থপ্রবন্ধমিদমাহ।"

অর্থাৎ এই গ্রন্থে যাহা কিছু বলা হইয়াছে, তাহা অনাদিপরম্পরায় প্রাপ্ত যে সকল স্মার্ত্তধর্ম্ম, তাহাই ভৃগুশিষ্য বলিয়াছেন।" গোবিন্দরাজের এই উক্তির দ্বারা বুঝিতে পারা যায় যে, মহর্ষি ভৃগু সাক্ষাৎ ভাবে এই গ্রন্থের রচয়িতা নহেন, কিন্তু, তাঁহার কোন ভৃগু শিষ্যই এই গ্রন্থের রচনা করিয়াছেন। এক্ষণে দেখা যাউক, যিনি মুল ধর্ম্মশাস্ত্রের রচয়িতা মনু, তিনি বাস্তবপক্ষে কে ছিলেন। মনুভাষ্যকার মেধাতিথি এইরূপ বলিয়াছেন যে, "মনুর্নাম কশ্চিৎ পুরুষবিশেষঃ অনেক-বেদশাখাধ্যয়ন-বিজ্ঞানানুষ্ঠানসম্পন্নস্মৃতিপরম্পরাপ্রসিদ্ধঃ।"

মনু বলিয়া একজন পুরুষবিশেষ ছিলেন, তিনি বহু বেদশাখা অধ্যয়ন করিয়াছিলেন, ঐ সকল বেদশাখার অর্থজ্ঞান তাঁহার ছিল, এবং ঐ সকল শাখাতে গৃহীত যে সমস্ত কর্ম্ম—তাহার অনুষ্ঠান তিনি করিতেন, ধর্ম্মশাস্ত্র-সম্প্রদায়ে তিনি অত্যন্ত প্রসিদ্ধ ছিলেন, মনু-টীকাকার গোবিন্দরাজও বলিয়াছেন—

"মনুর্নাম মহর্ষিরশেষবেদার্থজ্ঞানেন প্রাপ্তমনুসংজ্ঞঃ, আগমপরম্পরয়া সকলবিদ্বজ্জনকর্ণ-গোচরীভূতঃসর্গস্থিতিপ্রলয়কারণে অধিকৃতঃ।"

"মনু এক জন মহর্ষি ছিলেন, সমগ্র বেদার্থের জ্ঞান তাঁহার ছিল, তাঁহার 'মনু' এই নাম হইয়াছিল, আগমনপরম্পরাক্রমে সকল বিদ্বজ্জনই তাঁহার নাম শুনিয়াছেন, তিনি সৃষ্টি স্থিতি ও প্রলয়, কারণে অধিকৃত ছিলেন।"

গোবিন্দরাজের এই প্রকার উক্তির দ্বারা বুঝিতে পারা যায় যে, মনু নামে এক জন মহর্ষি ছিলেন, তিনি সকল বেদার্থের জ্ঞাতা ছিলেন, তাহা ছাড়া সংসারের সৃষ্টি স্থিতি ও প্রলয় করিবারও ক্ষমতা তাঁহার ছিল।

প্রচলিত মনুসংহিতাতে কিন্তু, মনু যে আত্মপরিচয় প্রদান করিয়াছেন, তাহা দ্বারা ইহাই বুঝায় যে, ধর্ম্মশাস্ত্ররচয়িতা মনু সাক্ষাৎ স্বয়ম্ভু বিরাট্ বা ব্রহ্মার পুত্র, যথা—

তপস্তপ্ত্বাসৃজদ্ যন্তু স স্বয়ং পুরুষো বিরাট্।
তং মাং বিত্তাস্য সর্ব্বস্য স্রষ্টারং দ্বিজসত্তমাঃ। ৩৩।
অহং প্রজাঃ সিসৃক্ষুস্তু তপস্তপ্ত্বা সুদুশ্চরম্।
পতীন্ প্রজানামসৃজম্ মহর্ষীনাদিতো দশ॥ ৩৪।

হে দ্বিজসত্তমগণ!—সেই বিরাট্ পুরুষ বহুকাল তপস্যা করিয়া যাহাকে সৃষ্টি করিয়াছেন—আমি সেই মনু, আমাকেও তোমরা সৃষ্টিকর্ত্তা বলিয়া জানিও"। ৩৩।

"আমি অনন্তর প্রজা সৃষ্টি করিতে অভিলাষী হইয়া, সুদুশ্চর তপস্যা করিয়াছিলাম এবং সেই তপঃপ্রভাবে প্রথমতঃ প্রজাসৃষ্টিতে সমর্থ দশ জন প্রজাপতিকে সৃষ্টি করিয়াছি"। ৩৪।

আস্তিক শিষ্ট সম্প্রদায় মনুসংহিতা গ্রন্থে স্বয়ং মনু কর্ত্তৃক কথিত এই বাক্যের উপর নির্ভর করিয়া স্বায়ম্ভুব মনুকেই এই মানবধর্ম্ম শাস্ত্রের প্রথম রচয়িতা বলিয়া বিশ্বাস করিয়া থাকেন। কিন্তু, বর্ত্তমান সময়ে যে মনুসংহিতা প্রচলিত আছে, তাহার কিয়দংশই সাক্ষাৎ সেই মনু প্রণীত—আর সকল অংশ সাক্ষাৎ তাঁহার প্রণীত নহে, পরন্তু তাঁহারই উপদেশানুসারে মহর্ষি ভৃগু কর্ত্তৃক প্রশ্নকারী ঋষিগণের সম্মুখে কথিত হইয়াছিল, তাহাতে সন্দেহ করিবার কোন হেতু নাই, কারণ, প্রচলিত মনুসংহিতাই তাহা স্পষ্টভাবে নির্দ্দেশ করিতেছে, ইহা পূর্ব্বেই প্রদর্শিত হইয়াছে।

কুল্লূকভট্ট মনুর প্রাধান্য নির্দ্দেশ করিতে যাইয়া একটি বৃহস্পতির বচন উদ্ধৃত করিয়াছেন, যথা—

বেদার্থোপনিবন্ধৃত্বাৎ প্রাধান্যং হি মনোঃ স্মৃতম্।
মন্বর্থবিপরীতা যা স স্মৃতি র্ন প্রশস্যতে॥
তাবচ্ছাস্ত্রাণি শোভন্তে তর্কব্যাকরণানি চ।
ধর্ম্মার্থমোক্ষোপদেষ্টা মনুর্যাবন্ন দৃশ্যতে॥

কুলুক ভট্ট মহাভারত হইতেও এই শ্লোকটি উদ্ধৃত করিয়াছেন—

পুরাণং মানবো ধর্ম্মঃ সাঙ্গো বেদশ্চিকিৎসিতম্।
আজ্ঞাসিদ্ধানি চত্বারি ন হাতব্যানি হেতুভিঃ॥

মেধাতিথি কিন্তু, একটি স্মৃতিবচন উদ্ধৃত করিয়া তাহার দ্বারা সকল ধর্ম্মশাস্ত্রের মূলকর্ত্তা যে মনু, তাহাই প্রতিপাদন করিয়াছেন; সে বচনটি এই—

ঋচো যজূংষি সামানি মন্ত্রা আথর্ব্বণাশ্চ যে।
মহর্ষিভিস্তু তৎ প্রোক্তং স্মার্ত্তং তু মনুরব্রবীৎ।

ঋক্ যজু সাম ও আথর্ব্বনামে প্রসিদ্ধ মন্ত্রসমূহ, মহর্ষিগণ কর্ত্তৃক প্রোক্ত হইয়াছে, কিন্তু, যাহা কিছু স্মার্ত্তধর্ম্ম, তাহা মনুই বলিয়াছেন, মনুসংহিতার দ্বাদশ অধ্যায়ের ১২৩ শ্লোকে কিন্তু, মনুকে সাক্ষাৎ পরমেশ্বর বলিয়া নির্দ্দেশ করা গিয়াছে, যথা—

এতমেকে বদন্ত্যগ্নিং মনুমন্যে প্রজাপতিম্।
"ইন্দ্রমেকে পরে প্রাণমপরে ব্রহ্ম শাশ্বতম্॥

এই মনুকে কেহ বা অগ্নি বলিয়া নির্দ্দেশ করেন, কেহ বা ইঁহাকে ইন্দ্র, কেহ বা প্রাণ বলিয়া নির্দ্দেশ করেন, আবার কেহ কেহ ইঁহাকে সনাতন ব্রহ্ম বলিয়া নির্দ্দেশ করিয়া থাকেন।"

উল্লিখিত প্রমাণসমূহ পর্য্যালোচনা করিলে ইহাই বুঝিতে পারা যায় যে, মূল ধর্ম্মশাস্ত্রপ্রণেতা মনু বিষয়ে প্রাচীন আচার্য্যগণের মধ্যে বিলক্ষণ মতভেদ ছিল, মনুকে সাক্ষাৎ ভগবান্ বলিয়াও কেহ কেহ অঙ্গীকার করিয়াছেন, আবার কেহ বা তাঁহাকে অধ্যয়ন দ্বারা সকল বেদার্থজ্ঞান-সম্পন্ন কোন অসাধারণ পুরুষ বলিয়া অঙ্গীকার করিয়াছেন, কেহ বা তাঁহাকে মহর্ষি আখ্যা প্রদান করিয়াছেন, কিন্তু অন্যান্য মহর্ষি অপেক্ষা তাঁহার বৈলক্ষণ্য এই ছিল যে, তিনি, সৃষ্টি, স্থিতি, প্রলয়-কারণে অধিকৃত ছিলেন। ভৃগুপ্রোক্ত মনুসংহিতা ব্যতিরিক্ত বৃদ্ধ মনু ও বৃহন্মনু নামে প্রসিদ্ধ আরও দুইখানি বা একখানি ধর্ম্মসংহিতা প্রাচীন কালে শিষ্ট সম্প্রদায়ে প্রচলিত ছিল। তাহারও যথেষ্ট প্রমাণ স্মৃতিনিবন্ধ গ্রন্থসমূহে পাওয়া যায়। ঐ বৃদ্ধমনু বা বৃহন্মনুর কতকগুলি অনুষ্টুপ্‌চ্ছন্দে নিবদ্ধ শ্লোকমাত্রই সম্প্রতি আমাদের দৃষ্টিগোচর হইয়া থাকে। সম্পূর্ণ গ্রন্থ বর্ত্তমান সময়ে লুপ্ত হইয়াছে, সুতরাং ঐ বৃদ্ধ মনু বা বৃহন্মনু কাহার দ্বারা রচিত বা কাহার দ্বারা সঙ্কলিত, এ বিষয়ে কোনও প্রমাণ নির্দ্দেশ করা এক্ষণে সম্ভবপর নহে। তাহা ছাড়া ধর্ম্মসূত্রকার ঋষিগণের মধ্যে মনুনামে কেহ যে বিদ্যমান ছিলেন, তাহারও প্রমাণ পাওয়া যায়। বশিষ্ঠ ও সাংখ্যায়ন ধর্ম্মসূত্রের মধ্যে এই সূত্রকার মনুর নামও দেখিতে পাওয়া যায়, বোধায়নধর্ম্মসূত্রেও সূত্রকার মনুর উল্লেখ দেখিতে পাওয়া যায়।

গৌতম ধর্ম্মসূত্রের মধ্যেও দেখিতে পাওয়া যায় যে, "ত্রীণি প্রথমান্যনির্দ্দেশ্যানি মনুঃ।" অর্থাৎ মনু বলিয়াছেন, জ্ঞানপূর্ব্বক ব্রহ্মহত্যা, সুরাপান, এবং গুরুতল্পগমন এই তিনটি মহাপাতকের প্রায়শ্চিত্ত নির্দ্দেশ হইতে পারে না। বশিষ্ঠ ধর্ম্মসূত্রে দেখিতে পাওয়া যায়—পিতৃদেবাতিথিপূজায়া-মপ্যেব পশুং হিংস্যাৎ ইতি মানবম্।"

অর্থাৎ শ্রাদ্ধে যজ্ঞে এবং অতিথিপূজাকালে পশুহিংসা করিবে, এইরূপ মানবধর্ম্মশাস্ত্রে বা মানবসূত্রে আছে।"

এই স্থলে "মানব" এই যে শব্দটি ব্যবহৃত হইয়াছে, উহা সম্ভবতঃ মানবসূত্রকেই যে নির্দ্দেশ করিতেছে, তাহাতে বোধ হয় সন্দেহ নাই। কারণ, এখানে যে বচনটি উদ্ধৃত হইয়াছে, তাহা শ্লোকাত্মক নহে, কিন্তু স্পষ্ট গদ্যাত্মক, সূত্রগ্রন্থ বহুলভাবে গদ্যাত্মকই হইয়া থাকে। বশিষ্ঠ যে কোন্ গ্রন্থ হইতে এই বাক্যটি উদ্‌ধৃত করিয়াছেন, তাহাও এই 'মানবং' দ্বারা স্পষ্ট বুঝিতে পারা যাইতেছে। সুতরাং এই বশিষ্ঠধর্ম্মসূত্রোক্ত উদ্‌ধৃত বাক্যটি যে বর্ত্তমান সময়ে লুপ্ত হইলেও অতি প্রাচীন কালে প্রচলিত মানবধর্ম্মসূত্রের কোন অংশ, তাহাতে সন্দেহ করিবার কোন কারণ নাই।

বশিষ্ঠ আর এক স্থলে বলিয়াছেন যে "দেশধর্ম্ম-জাতিধর্ম্ম-কুলধর্ম্মান্ শ্রুত্যভাবাৎ অব্রবীন্মনুঃ।"

অর্থাৎ যে সকল দেশধর্ম্ম, জাতিধর্ম্ম ও কুলধর্ম্মসমূহে সাক্ষাৎ শ্রুতিপ্রমাণ নষ্ট হইয়াছে, মনু সেই সকল ধর্ম্মকেই নির্দ্দেশ করিয়াছেন। বশিষ্ঠের এই বচনের উপর বিশ্বাস করিলে এইরূপ সিদ্ধান্ত দাঁড়ায় যে, মনু প্রণীত ধর্ম্মসূত্রে যে সকল দেশ, জাতি ও কুলধর্ম্মের কথা বলা যাইতেছে, তাহা তৎকালে সাক্ষাৎ শ্রুতিরূপ প্রমাণের দ্বারা বুঝা যাইত না, অথবা সে বিষয়ে শ্রুতিরূপ প্রমাণ একেবারে

ছিলই না। শিষ্ট-ব্যবহার দেখিয়া মনু সেইগুলিকে সূত্রাকারে গ্রথিত করিয়াছিলেন। ভূমিকাবিস্তার-ভয়ে এই প্রকার বহু পরস্পর বিরুদ্ধ মতের সূচক প্রমাণ এই স্থলে আর উদ্ধৃত হইল না। কিন্তু যাহা উদ্ধৃত হইল, তাহার দ্বারা নিঃসন্দিগ্ধভাবে ইহা বুঝিতে পারা যায় যে, স্মৃতিশাস্ত্রের সর্ব্বপ্রথম রচয়িতা মনুনামে প্রসিদ্ধ কোন একব্যক্তি বিদ্যমান ছিলেন, তিনি সূত্ররূপেই হউক অথবা সংহিতারূপেই হউক—যে ধর্ম্মশাস্ত্রগ্রন্থ প্রথম প্রণয়ন করিয়াছিলেন, বর্ত্তমান সময়ে তাহা বিলুপ্ত হইয়াছে। তাহার মধ্যে গুটিকয়েক অংশ অর্থাৎ গদ্যবাক্য বা শ্লোক এখনও দেখিতে পাওয়া যায় এই মাত্র, সাক্ষাৎ তাঁহার রচিত সমগ্র গ্রন্থ পাইবার কোন সম্ভাবনা নাই। এরূপ অবস্থায় সাক্ষাৎ মনুপ্রণীত ধর্ম্মশাস্ত্র যে কত বড় ছিল বা কিভাবে রচিত হইয়াছিল, তাহা জানিবার কোনও উপায়ই এখন নাই। এই মনু মনুষ্য ছিলেন বা সাক্ষাৎ ঈশ্বর ছিলেন অথবা ভগবানের কোন অবতার-বিশেষ ছিলেন, তাহাও নিঃসন্দিগ্ধভাবে বুঝিবার অনুকূল কোন প্রমাণ বর্ত্তমান সময়ে আমাদিগের দৃষ্টিগোচর হয় না। সে যাহাই হউক, ধর্ম্মশাস্ত্রসমূহের মধ্যে মনু প্রণীত ধর্ম্মশাস্ত্র যে সর্ব্বাপেক্ষা প্রধান এবং সর্ব্বাপেক্ষা প্রাচীন, তাহা কিন্তু নিঃসন্দিগ্ধভাবেই বুঝিতে পারা যায়। সেই মূলভূত মানবধর্ম্মশাস্ত্র প্রথমে অতি বিস্তৃতভাবেই বিরচিত হইয়াছিল, কালক্রমে অন্যান্য মহর্ষিগণ তাহাকেই সংক্ষিপ্ত ও সংক্ষিপ্ততর করিয়া সঙ্কলিত করিয়াছিলেন, এই বিষয়েও কিন্তু যথেষ্ট প্রমাণ শাস্ত্রগ্রন্থসমূহ মধ্যেই দেখিতে পাওয়া যায়। নারদস্মৃতির মধ্যে এইরূপ লিখিত হইয়াছে যে, সর্ব্বপ্রথমে মনু যে ধর্ম্মশাস্ত্র রচনা করিয়াছিলেন, তাহাতে একলক্ষ শ্লোক ছিল, এবং তাহা ১৮০ অধ্যায়ে বিভক্ত ছিল, সেই ধর্ম্মশাস্ত্রকে নারদ সংক্ষিপ্ত করিয়া পরে বারো হাজার শ্লোকে সঙ্কলিত করিয়াছিলেন। তাহার পর মার্কণ্ডেয় ঋষি তাহাকে আট হাজার শ্লোকে সঙ্কলিত করেন এবং সর্ব্বশেষে ভৃগুর পুত্র সুমতি তাহা চার হাজার শ্লোকে সংক্ষিপ্ত করিয়া রচনা করিয়াছিলেন। মহাভারতে কিন্তু, এইরূপ লিখিত হইয়াছে যে, ব্রহ্মা দেবগণের সহিত মিলিত হইয়া—সর্ব্বপ্রথমে ধর্ম্মশাস্ত্র প্রণয়ন করেন, সেই ধর্ম্মশাস্ত্র একলক্ষ অধ্যায়ে রচিত হইয়াছিল। তাহার পর ভগবান্ শঙ্কর সেই একলক্ষ অধ্যায়ে প্রবিভক্ত মূল ধর্ম্মশাস্ত্রকে দশহাজার অধ্যায়ে পরিণত করিয়া প্রকাশ করেন; কিছুকাল অতীত হইবার পর ইন্দ্র ঐ ধর্ম্মশাস্ত্রকে পাঁচহাজার অধ্যায়ে পরিণত করেন। তৎপরে বৃহস্পতি উহাকে তিন হাজার অধ্যায়ে সঙ্কলিত করেন, সর্ব্বশেষে কাব্য অর্থাৎ ভার্গব ঐ গ্রন্থকে একহাজার অধ্যায়ে বিভক্ত করিয়া সঙ্কলিত করিয়াছিলেন। পুরাণে কিন্তু অন্যপ্রকারও লিখিত আছে। তাহাতে এইরূপ আছে যে, সর্ব্বপ্রথমে মনু এক বৃহৎ ধর্ম্মশাস্ত্র রচনা করেন। তাহার পর ভৃগু তাহাকে সংক্ষিপ্ত করিয়া রচনা করেন; ভৃগুর পর নারদ, নারদের পর বৃহস্পতি এবং বৃহস্পতির পর অঙ্গিরাঃ উক্ত মানবধর্ম্মশাস্ত্রকে ক্রমে সংক্ষিপ্তভাবে সঙ্কলন করিয়াছিলেন।

এই মনুসংহিতা এখন আমরা যে আকারে দেখিতে পাইতেছি, কত কাল পূর্ব্বে ইহা এই আকারে পরিণত হইয়াছে, তাহার নির্ণয় করাও বড় কঠিন। পাশ্চাত্য প্রত্নতাত্ত্বিক পণ্ডিতগণ বলিয়া থাকেন যে, ভারতবর্ষে শক অর্থাৎ সিথিয়ান যবন অর্থাৎ গ্রীক এবং পারদ অর্থাৎ পার্থিয়ান্দিগের প্রবেশের পর যে ইহা সঙ্কলিত হইয়াছে, তাহার প্রমাণ এই মনুসংহিতার মধ্যেই দেখিতে পাওয়া যায়। কারণ, মনুসংহিতার দশম অধ্যায়ে এরূপ লিখিত আছে—

শনকৈস্তু ক্রিয়ালোপাদিমাঃ ক্ষত্রিয়জাতয়ঃ।
বৃষলত্বং গতা লোকে ব্রাহ্মণাতিক্রমেণ চ॥
পৌণ্ড্রকাশ্চৌড্রদ্রবিড়াঃ কাম্বোজা যবনাঃ শকাঃ।
পারদাঃ পহ্লবাশ্চীনাঃ কিরাতা দরদাঃখশাঃ॥

"এই সকল ক্ষত্রিয় জাতিগণ ধীরে ধীরে ক্রিয়ালোপ অর্থাৎ বেদবিহিত কর্ম্মসমূহের পরিত্যাগনিবন্ধন এবং ব্রাহ্মণকে অতিক্রমণ করা বশতঃ সংসারে শূদ্রতাকে প্রাপ্ত হইয়াছে। সেই জাতিগুলি এই—পৌণ্ড্রক, ঔড্র, দ্রবিড়, কাম্বোজ, যবন, শক, পারদ, পহ্লব, চীন, কিরাত ও দরদ প্রভৃতি।"

এই শ্লোকে যে শক, যবন ও পারদ প্রভৃতি নামক ক্ষত্রিয় জাতির উল্লেখ করা হইয়াছে, ইহারা ভারতবর্ষে প্রবেশ করিবার পর শূদ্রভাবে হিন্দুসমাজে পরিগৃহীত হয় এবং ইহাদিগের শূদ্রত্ব প্রাপ্তির কারণ এই যে, ইহারা বেদোক্ত ক্রিয়ার অনুষ্ঠান করিত না এবং ব্রাহ্মণগণকেও মানিত না। এই কারণে ইউরোপীয় পণ্ডিতগণ অনুমান করিয়া থাকেন যে, ভারতবর্ষে এই সমস্ত জাতির প্রবেশের পর যখন তাহারা হিন্দুজাতির মধ্যে প্রবিষ্ট হইয়া যায়, তাহার পর এই বর্ত্তমান আকারের মনুসংহিতা রচিত হইয়াছিল, এইরূপ অনুমান অনায়াসেই করা যাইতে পারে। সুতরাং খৃষ্টজন্মের পূর্ব্ববর্ত্তী দ্বিতীয় বা তৃতীয় শতাব্দীর পূর্ব্বে সেই মনুসংহিতা যে রচিত হয় নাই, ইহা নিঃসঙ্কোচে বলিতে পারা যায়। ইহাই হইল পাশ্চাত্য পণ্ডিতগণের বর্ত্তমান মনুসংহিতার কালবিষয়ে অভিমত।

আমার কিন্তু এ প্রকার সিদ্ধান্ত সমীচীন বলিয়া বোধ হয় না। কারণ এই শ্লোকে স্পষ্টই নির্দ্দিষ্ট রহিয়াছে যে, এই সকল ক্ষত্রিয় জাতিগণ বেদোক্ত কর্ম্মপরিত্যাগ এবং ব্রাহ্মণাতিক্রমনিবন্ধন শূদ্রত্ব প্রাপ্ত হইয়াছিল। এইরূপ স্পষ্ট উক্তির দ্বারা ইহাই প্রতিপন্ন হইতেছে যে, শক, যবন প্রভৃতি নামে প্রসিদ্ধ কতকগুলি ক্ষত্রিয় জাতি পূর্ব্বে ভারতবর্ষেই বিদ্যমান ছিল, তাহারাই ক্রিয়া পরিত্যাগ ও ব্রাহ্মণবিদ্বেষবশতঃ শূদ্রত্ব প্রাপ্ত হইয়াছিল। গ্রীক্ পার্থিয়ান প্রভৃতি দেশে যাহারা আদিম অধিবাসী ছিল, তাহারা কখনই ক্ষত্রিয়জাতি বলিয়া বর্ণাশ্রমধর্ম্মাবলম্বীদিগের মধ্যে পরিগণিত হইতে পারে না, অন্ততঃ মনুসংহিতা রচনাকালে হিন্দুসমাজের মধ্যে এইরূপ নিয়মই যে প্রচলিত ছিল, তাহা অন্যান্য ধর্ম্মসংহিতা এবং পুরাণ প্রভৃতি আলোচনার দ্বারা স্পষ্টই বুঝিতে পারা যায়। 'গ্রীক প্রভৃতি বৈদেশিক জাতিগণ ভারতে প্রবেশের পর ব্রাহ্মণ মানিয়া ক্ষত্রিয় হইয়া পরে ব্রাহ্মণাতিক্রম ও বেদ-বিহিত ক্রিয়া পরিত্যাগ করিয়াছিল এবং সেই জন্য শূদ্র হইয়াছিল—' উক্ত মনু বচনের এইরূপ অর্থ নিতান্ত কষ্ট-কল্পনাপ্রসূত এবং নিষ্প্রমাণ—সুতরাং এইরূপ অর্থ কোন বিজ্ঞ ব্যক্তি কর্ত্তৃক পরিগৃহীত হইবারও যোগ্য নহে।

শক, যবন বা পারদ শব্দের দ্বারা পাশ্চাত্য পণ্ডিতগণের অভিমত যে, বর্ত্তমান গ্রীস্ প্রভৃতি দেশ হইতে আগত জাতিসমূহই এই মনুসংহিতা রচনাকালে বিদ্বজ্জনগণ মধ্যে পরিগৃহীত হইত, এ বিষয়ে কোন বলবৎ প্রমাণ এ পর্য্যন্ত আমরা দেখিতে পাই নাই। ইহা প্রমাণ করিবার জন্য পাশ্চাত্য প্রত্নতাত্ত্বিক পণ্ডিতগণ যে সকল যুক্তির অবতারণা করিয়া থাকেন, তাহার অধিকাংশই কল্পনামূলক, ভূমিকাবিস্তৃতির আশঙ্কায় এই বিষয়ের বিস্তৃত আলোচনা এখানে করা গেল না।

আবশ্যক বোধ হইলে ঐ সকল পাশ্চাত্য পণ্ডিতগণের যুক্তি ও কল্পনার মধ্যে যে সমুদয় দোষ ও সন্দেহের অবসর আছে, তাহার অবতারণা করা যাইতে পারে।

সুতরাং এই ভৃগুপ্রোক্ত মনুসংহিতা ঠিক কোন্ সময়ে রচিত হইয়াছিল, তাহার যথাযথ নির্ণয় করা সত্য সত্যই দুরূহ ব্যাপার। দুই হাজার বৎসর পূর্ব্ব হইতেই এই সংহিতার প্রচার যে আমাদিগের দেশে আছে, সে বিষয়ে সন্দেহ করিবার কোন কারণ দেখিতে পাওয়া যায় না। মহাভারতের সময় এই মানবধর্ম্মশাস্ত্রই ছিল কি না, তাহা কিন্তু নিশ্চয় সহকারে বলা বড়ই কঠিন।

এক হাজার বৎসর পূর্ব্ব হইতে এই মানবধর্ম্মশাস্ত্র বর্ত্তমান আকারেই যে এ দেশে শিষ্টসমাজে পরিগৃহীত হইয়া আসিতেছে, সে বিষয়ে কিন্তু যথেষ্ট প্রমাণ উপলব্ধ হইয়া থাকে। মনুসংহিতার যে কয়খানি টীকা বর্ত্তমান সময়ে আমাদিগের দৃষ্টিপথে পতিত হইয়া থাকে, তাহাদিগের মধ্যে ভট্ট মেধাতিথি-বিরচিত মনুভাষ্যই সর্ব্বাপেক্ষা প্রাচীন, ইহা সকলেই অঙ্গীকার করিয়া থাকেন, অঙ্গীকার করিবার যথেষ্ট কারণও বিদ্যমান আছে, যেহেতু, খৃষ্টীয় একাদশ শতাব্দীর অন্তিমভাগে বা দ্বাদশ শতাব্দীর পূর্ব্বভাগের মধ্যে বিজ্ঞানেশ্বর যাজ্ঞবল্ক্য-সংহিতার মিতাক্ষরানামে প্রসিদ্ধ টীকা প্রণয়ন করেন। এই মিতাক্ষরার মধ্যে আমরা মেধাতিথি-কৃত ভাষ্যের উল্লেখ হইয়াছে ইহা দেখিতে পাই। * সুতরাং ইহা মানিতেই হইবে যে, খৃষ্টীয় একাদশ শতাব্দীর পূর্ব্বে মেধাতিথি ভাষ্য রচিত হইয়াছিল, তাহা ছাড়া, মেধাতিথি ভাষ্য রচিত হইবার পূর্ব্বেও মনুসংহিতার উপর যে টীকা গ্রন্থ আরও কয়েকখানি ছিল, তাহার নিদর্শনও আমরা মেধাতিথি ভাষ্যের মধ্যেই দেখিতে পাই। মেধাতিথির ভাষ্যও খৃষ্টীয় নবম বা দশম শতাব্দীতে রচিত হইয়াছিল, তাহার পূর্ব্বে নহে—এই পর্য্যন্তই এখানে নিশ্চয় সহকারে বলা যাইতে পারে। কারণ, মেধাতিথির ভাষ্যমধ্যে † আমরা আচার্য্য শঙ্কর ও কুমারিল ভট্টের মত উদ্ধৃত হইয়াছে, ইহা স্পষ্টই দেখিতে পাই। আচার্য্য শঙ্কর যদি খৃষ্টীয় অষ্টম শতাব্দীতে প্রাদুর্ভূত হইয়া থাকেন, তাহা হইলে খৃষ্টীয় নবম শতাব্দীর পূর্ব্বে মেধাতিথির ভাষ্য রচিত হইয়াছিল, এরূপ বলা সম্ভবপর নহে। এই কারণে মেধাতিথি খৃষ্টীয় নবম বা দশম শতাব্দীতে প্রাদুর্ভূত হইয়াছিলেন, এরূপ বলা যাইতে পারে। সুতরাং ইহার দ্বারা এই স্পষ্ট বুঝিতে পারা যায় যে, মনুর প্রসিদ্ধ টীকাকারগণের সাহায্যে মনুসংহিতার যাদৃশ আকার আমাদিগের প্রতীতিগোচর হয়, সেইরূপ আকারেই এই মানবধর্ম্মশাস্ত্র হাজার বৎসর পূর্ব্ব হইতেই ভারতে প্রচলিত আছে, ইহাতে সন্দেহ নাই।

মিতাক্ষরাকার বিজ্ঞানেশ্বর চালুক্যবংশীয় নরপতি ষষ্ঠ বিক্রমাদিত্যের রাজত্বকালে বিদ্যমান ছিলেন। এই বিক্রমাদিত্য ৯৯৭ শকাব্দ হইতে ১০৪৮ শকাব্দ পর্য্যন্ত দক্ষিণ দেশের কল্যাণ নগরীতে রাজত্ব করিয়াছিলেন, ইহাও ইতিহাস-প্রসিদ্ধ।

বড়ই দুঃখের বিষয়, মেধাতিথি ভাষ্য যাহা আমরা এক্ষণে মুদ্রিতভাবে দেখিতে পাই, তাহা

* যোনিক্ষেপং ইত্যাদি শ্লোকচতুষ্টয়ন্তু চ ঈদৃশ এব পাঠক্রমো মেধাতিথি-ভোজরাজাদিভি নিশ্চিতঃ ( যাজ্ঞবল্ক্য-সংহিতা—মিতাক্ষরা )

† মনুসংহিতা ২য় অধ্যায় ১৮ শ্লোক। এবং ১২শ অধ্যায় ১৯ শ্লোক মেধাতিথি ভাষ্য দ্রষ্টব্য।

সম্পূর্ণ বিশুদ্ধভাবে এখনও মুদ্রিত হয় নাই, ঐ সকল মুদ্রিত গ্রন্থের বহুস্থান অসংলগ্ন বলিয়াই প্রতীত হয়। এ পর্য্যন্ত কোন বিশেষবিৎ পণ্ডিত, মেধাতিথির ভাষ্যকে সম্পূর্ণরূপে বিশুদ্ধ করিয়া ছাপাইবার জন্য প্রযত্ন করিয়াছেন বলিয়াও মনে হয় না। এ বিষয়ে গতানুগতিকতাই এখনও চলিয়া আসিতেছে, যে সকল অশুদ্ধি ও অসংলগ্নতা মুদ্রিত মেধাতিথি ভাষ্যে দেখিতে পাওয়া যায়, তাহার সংশোধন করিয়া বিশুদ্ধভাবে মেধাতিথি ভাষ্যের মুদ্রণ বর্ত্তমান সময়ে একান্ত আবশ্যক বলিয়া মনে হয়। বসুমতী-সাহিত্য-মন্দির মেধাতিথির ভাষ্য সংস্কারে যত্নবান হইলেও—প্রাচীন হস্তলিখিত সম্পূর্ণ পুথি দুষ্প্রাপ্য ও দুর্ল্লভ বলিয়া সে সংস্কার সুসম্পূর্ণ হয় নাই। আশা করি, ভবিষ্যতে বসুমতী-সাহিত্য-মন্দিরের কর্ত্তৃপক্ষগণ এই বিষয়ে বিশেষ সতর্কতা অবলম্বন পূর্ব্বক মেধাতিথি ভাষ্যের সামঞ্জস্য-বিধান করিয়া মনুসংহিতার পঞ্চম সংস্করণ প্রকাশ করিতে যত্নবান্ হইবেন।

বসুমতী সাহিত্য-মন্দির হইতে মনুসংহিতার যে বিরাট সংস্করণ প্রকাশিত হইয়াছে, তাহাতে মনুসংহিতার সুপ্রসিদ্ধ কুল্লুকভট্টকৃত টীকাও সন্নিবেশিত হইয়াছে। এই কুল্লুকভট্ট বারেন্দ্রশ্রেণীয় বাঙ্গালী ব্রাহ্মণ-পণ্ডিত ছিলেন। ইনি খৃষ্টীয় পঞ্চদশ শতাব্দীতে মন্বর্থ-মুক্তাবলী নামে মনুসংহিতার যে টীকা লিখিয়াছেন, তাহা বাঙ্গালীমাত্রের পক্ষেই বিশেষ গৌরবের বিষয়। কারণ, এই টীকা যেমন সরল—তেমনই পাণ্ডিত্যপূর্ণ; মনুর বহু প্রসিদ্ধ পূর্ব্ববর্ত্তী টীকাকারের মত ইহাতে উদ্ধৃত এবং সম্যক্ ভাবে আলোচিত হইয়াছে। এক কথায় বলিতে গেলে বলিতে হয় যে, কুল্লুক ভট্টকৃত মন্বর্থ-মুক্তাবলীর ন্যায় সংক্ষিপ্ত অথচ অপেক্ষিত আবশ্যক বিচারপূর্ণ টীকাগ্রন্থ আর একখানিও রচিত হয় নাই। মনুসংহিতার ব্যাখ্যাগ্রন্থের মধ্যে মেধাতিথির ভাষ্যের পরেই ইঁহার নাম উল্লেখ করিতে হয়, এ কথা বলিলে বোধ হয় অত্যুক্তি হইবে না। কুল্লুকভট্ট একজন অসাধারণ পণ্ডিত ছিলেন, মীমাংসা, ন্যায়, বেদান্ত, ধর্ম্মশাস্ত্র ও ব্যাকরণ প্রভৃতি শাস্ত্রে তাঁহার প্রগাঢ় পাণ্ডিত্য ছিল। বাঙ্গালী স্মার্ত্তকুলগৌরব মহামহোপাধ্যায় রঘুনন্দন ভট্টাচার্য্যও মনূক্ত শ্লোকের তাৎপর্য্য নির্ণয় ব্যাপারে কুল্লুক ভট্ট-কৃত মন্বর্থ-মুক্তাবলীরই সাহায্য গ্রহণ করিয়াছেন। ইহা রঘুনন্দন-কৃত স্মৃতিনিবন্ধেই দেখিতে পাওয়া যায়।

বর্ত্তমান সময়ে আমাদিগের দেশে মনুসংহিতার ন্যায় প্রামাণিক ও অত্যুৎকৃষ্ট ধর্ম্ম-শাস্ত্রের বিস্তৃতভাবে আলোচনা একান্ত আবশ্যক বলিয়া মনে হয়। হিন্দুধর্ম্মের প্রকৃত স্বরূপ জানিতে হইলে মনুসংহিতার সাহায্য সর্ব্বাগ্রে গ্রহণ করিতে হইবে, এ বিষয়ে বোধ হয় কোন অভিজ্ঞ ব্যক্তির মতদ্বৈধ হইবার সম্ভাবনা নাই।

বর্ত্তমান যুগে পাশ্চাত্যভাবে শিক্ষিত ব্যক্তিগণ অনেকেই মনুসংহিতার প্রতি যেরূপ শ্রদ্ধা ও আদর করা উচিত, সেরূপ করেন না। তাঁহারা বলিয়া থাকেন, মনুসংহিতাতে ব্রাহ্মণজাতির শ্রেষ্ঠতা ও গৌরব বহুলভাবে বর্ণিত হইয়াছে। কিন্তু শূদ্র ও অন্যান্য নিম্নস্তরের জাতিসমূহের প্রতি কেমন একটা অবজ্ঞা ও নীচতার ভাব মনুসংহিতাতে বহুলভাবেই হেয় পরিলক্ষিত হইয়া থাকে। সুতরাং বর্ত্তমান সময়ে মনুসংহিতা আলোচনা করিয়া বিশেষ লাভের সম্ভাবনা নাই; মনুসংহিতাতে যে আচার অবশ্য প্রতিপালনীয় বলিয়া লিখিত হইয়াছে, তাহার প্রতি-পালন বর্ত্তমান সময়ে হওয়াও সম্ভবপর নয়; প্রত্যুত সেই সকল আচরণ দেশের মধ্যে পুনঃ প্রতিষ্ঠিত হইলে অভ্যুদয়োন্মুখ হিন্দুসমাজের মধ্যে বিষম বিশৃঙ্খলতার ভাব আসিয়া পৌছিবে, উচ্চ ও নীচবর্ণের মধ্যে বিদ্বেষের বীজ আরও প্রসারিত হইবে; মনুসংহিতায় লিখিত আছে, শূদ্র

চিরদিন শূদ্রই থাকিবে। সে কখনও ধর্ম্মোপদেশ করিবে না, সে যদি বেদাধ্যয়ন করে বা বেদের মন্ত্র তাহার কর্ণে প্রবিষ্ট হয়, তাহা হইলে তাহাকে অতি কঠোর শাস্তিভোগ করিতে হইবে। দ্বিজাতি-গণের সেবা ব্যতীত শূদ্রের অন্য কোন কার্য্যই প্রশস্ত নহে, ইত্যাদি।

মনুসংহিতার এইরূপ ব্রাহ্মণপ্রাধান্য ও নিকৃষ্টজাতির প্রতি অবজ্ঞা প্রভৃতির উল্লেখ করিয়া যাঁহারা তাহার প্রতি খড়্গহস্ত হইয়া থাকেন, তাঁহারা যদি ভাল করিয়া মনুসংহিতা অনুশীলন করেন, তাহা হইলে বুঝিতে পারিবেন যে, মনুসংহিতার ন্যায় পক্ষপাতরহিত অত্যুদার ধর্ম্মগ্রন্থ হিন্দুশাস্ত্রের মধ্যে অতি অল্পই দেখিতে পাওয়া যায়। বর্ত্তমান সময়ে মনুসংহিতা অনুসারে বড় কেহ চলে না, এ কথা নিঃসঙ্কোচে বলিতে পারা যায়। মনুসংহিতায় ব্রাহ্মণের প্রশংসা যথেষ্ট আছে, ব্রাহ্মণ যে, সকল জাতির প্রধান, তাহাও মুক্তকণ্ঠে মহর্ষি মনু ঘোষণা করিতে সঙ্কোচ বোধ করেন নাই, ইহাও সত্য ; কিন্তু যাহার ব্রাহ্মণ্য নাই অর্থাৎ নামমাত্রধারী যে ব্রাহ্মণ, তাহাকে শূদ্র বলিতে মনু অণুমাত্রও সঙ্কোচ বোধ করেন নাই। মনুসংহিতায় যে ব্রাহ্মণের প্রশংসা করা হইয়াছে, সে ব্রাহ্মণ যে হিন্দুসমাজের শিরোরত্ন, তাহা কে না স্বীকার করিবে ? মনু বলিয়াছেন—

"যথা কাষ্ঠময়ো হস্তী যথা চর্ম্মময়ো মৃগঃ।
যশ্চ বিপ্রোঽনধীয়ানস্ত্রয়স্তে নাম বিভ্রতি ।॥ ১৫৭
যথা ষণ্ডোঽফলঃ স্ত্রীষু যথা গৌর্গবি চাফলা।
যথা চাজ্ঞেঽফলং দানং তথা বিপ্রোঽনৃচোঽফলঃ ॥ ১৫৮
যোঽনধীত্য দ্বিজো বেদমন্যত্র কুরুতে শ্রমম্।
স জীবন্নেব শূদ্রত্বমাশু গচ্ছতি সান্বয়ঃ ॥ ১৬৮—মনুসং ২য়-অধ্যায়।

"কাঠের গড়া হাতী, চামড়ার মৃগ—যেমন বস্তুতঃ হস্তীও নহে—মৃগও নহে। নাম-মাত্রেই হস্তী ও মৃগ হয়, সেইরূপ যে ব্রাহ্মণ হইয়াও বেদাধ্যয়ন করে না, সেও ব্রাহ্মণ নামমাত্রই ধারণ করিয়া থাকে। বস্তুতঃ সে ব্রাহ্মণ নহে। ( ১৫৭ )

নপুংসক যেমন স্ত্রীগণের নিকট নিষ্ফল, গাভী যেমন গাভীর পক্ষে নিষ্ফলা, মূর্খ ব্যক্তিকে দান যেমন নিষ্ফল, সেইরূপ বেদাধ্যয়নবর্জ্জিত ব্রাহ্মণও নিষ্ফল হইয়া থাকে। ( ১৫৮ )

যে দ্বিজ বেদাধ্যয়ন না করিয়া অন্য বিষয়ে শ্রম করে, সে জীবদ্দশাতে কুলের সহিত শীঘ্রই শূদ্রতাকে প্রাপ্ত হইয়া থাকে।" ১৬৮

এইরূপ বহু বচন মনুসংহিতার মধ্যে দেখিতে পাওয়া যায়। যাহার দ্বারা বেদাধ্যয়নরহিত ব্রাহ্মণের ব্রাহ্মণ্যই থাকে না, ইহা প্রতিপাদিত হয়, এই সকল বচন দেখিয়া বোধ হয়—মনু-সংহিতা ব্রাহ্মণ্যেরই প্রাধান্য স্থাপন করিয়াছে, নামমাত্রধারী ব্রাহ্মণে এবং শূদ্রে যে কোন পার্থক্যই নাই, তাহাও স্পষ্টভাবে নির্দ্দেশ করিয়াছেন। মনু অসবর্ণ বিবাহের বিধি দিয়াছেন। ব্রাহ্মণ শূদ্রস্ত্রী গ্রহণ করিলে সেই শূদ্রস্ত্রীর গর্ভে উৎপন্ন যে পুত্র হইত, সে সাধারণ শূদ্র হইতে উৎকৃষ্ট বলিয়া গণ্য হইত। ব্রাহ্মণ হইতে শূদ্রস্ত্রীতে উৎপন্ন কন্যার ব্রাহ্মণের সহিত যদি বিবাহ হয়, তাহা হইলে তাহার গর্ভে উৎপন্ন যে কন্যা, তাহা ব্রাহ্মণের দ্বারা

পরিগৃহীত হইবেন—এইভাবে সপ্তম শূদ্রকন্যার গর্ভে উৎপন্ন যে পুত্র, তাহার ব্রাহ্মণ্য লাভ হইতে পারে, এরূপ বিধানও মনু দিয়াছেন। মনু আরও বলিয়াছেন—

ধর্ম্মধ্বজী সদালুব্ধশ্ছাদ্মিকো লোকদম্ভকঃ।
বৈড়ালব্রতিকো জ্ঞেয়ো হিংস্রঃ সর্ব্বাভিসন্ধকঃ॥ ১৯৫
অধোদৃষ্টির্নৈষ্কৃতিকঃ স্বার্থসাধনতৎপরঃ।
শঠো মিথ্যাবিনীতশ্চ বকব্রতচরো দ্বিজঃ। ১৯৬
যে বকব্রতিনো বিপ্রা যে চ মার্জ্জারলিঙ্গিনঃ।
তে পতন্ত্যন্ধতামিস্রে তেন পাপেন কর্ম্মণা॥ ১৯৭—মনুসংহিতা ৪র্থঃ।

পরধনে লোলুপ, ধর্ম্মধ্বজী ( বহু জনসমাজে ধর্ম্মের বাহ্য আচরণ মাত্র করিয়া যে সর্ব্বদা আপনার ধার্ম্মিকতা প্রচার করে ) ছদ্মবেশধারী, লোকবঞ্চক ( গচ্ছিত ধনাদির অস্বীকারকর্ত্তা ) পরহিংসা পরায়ণ, সর্ব্বাভিসন্ধ, ( পরের গুণ সহ্য করিতে না পারিয়া সকলকে তুচ্ছ বলিয়া নির্দ্দেশ-কারী ), ইহাদিগকে বিড়ালব্রতী বলা যায়। ইহাদিগকে দান করিবে না। ( ১৯৫ )

আপনার বিনীততা প্রকাশ করিবার জন্য সতত অধোদৃষ্টি, বিমর্ষভাবাপন্ন, নিষ্ঠুরাচারী, পরের প্রয়োজন খণ্ডন করিয়া স্বার্থসাধনে তৎপর, মিথ্যাবিনীত—ইহাদিগকে বকব্রতধারী বলে। ইহাদিগকে দান করিবে না। ( ১৯৬ )

যে ব্রাহ্মণেরা বকধর্ম্ম ও বিড়ালব্রতধারী, তাহারা সেই পাপে অন্ধতামিস্র নামক নরকে পতিত হইয়া থাকে। ( ১৯৭ )"

মানবের অশুদ্ধতা পরিহারের উপায় নির্দ্দেশ করিতে যাইয়া মনু বলিয়াছেন—

জ্ঞানং তপোঽগ্নিরাহারো মৃন্মনো বার্য্যুপাঞ্জনম্।
বায়ুঃ কর্ম্মার্ককালৌ চ শুদ্ধেঃ কর্ত্তৄণি দেহিনাম্॥—৫অধ্যায় ১০৫।

"ব্রহ্মজ্ঞান, তপস্যা, অগ্নি, বিশুদ্ধ অন্ন, মৃত্তিকা, জল, মনের প্রশস্ততা, বায়ু, গোময়-প্রলেপ, সৎকর্ম্ম, সূর্য্যরশ্মি ও কাল—এই সমস্ত বস্তু মনুষ্যদেহের শুদ্ধির কারণ হইয়া থাকে।" ( ১০৫ )

এই শ্লোকে আত্মজ্ঞান, মনের প্রশস্ততা, বিশুদ্ধ অন্ন, সদাচার প্রভৃতির দ্বারা সকল মানবের দেহই বিশুদ্ধ হইতে পারে, ইহা স্পষ্টভাবে নির্দ্দিষ্ট হইয়াছে। ইহা কেবল ব্রাহ্মণেরই দেহ-শুদ্ধির কারণ নয়। দেহিগণের অন্তর্গত নীচজাতিরও দেহশুদ্ধির ইহা কারণ না হইবে কেন?

এইরূপ বহুবচন মনুসংহিতার মধ্যে আছে, বচনের তাৎপর্য্য পর্য্যালোচনা করিলে বেশ বুঝিতে পারা যায় যে, মনুসংহিতাকার কোন জাতি-বিশেষের বা বর্ণ-বিশেষের প্রতি পক্ষপাতীও ছিলেন না বা কাহারো প্রতি বিদ্বেষপরায়ণও ছিলেন না।

বর্ত্তমান সময়ে বাঙ্গলার হিন্দুসমাজে সংস্কারপন্থী ও সংস্কার-বিরুদ্ধবাদীদিগের মধ্যে যে প্রকার মতবিরোধ ও তন্মূলক দ্বেষ, হিংসা ও কলহ প্রভৃতির আবির্ভাব হইয়াছে এবং উত্তরোত্তর বাড়িয়া যাইতেছে, তাহাতে বাঙ্গলার হিন্দুসমাজ বিপর্য্যস্ত হইয়া পড়িতেছে;

লে আরও বিপর্য্যস্ত হইবে, এরূপ অবস্থায় রাগদ্বেষবর্জ্জিত হইয়া অপক্ষপাতে মনুসংহিতার অধ্যয়ন ও অনুশীলন দ্বারা উভয় পক্ষেরই প্রভূত মঙ্গল সাধিত হইতে পারে, মনুসংহিতাকে উপেক্ষা করিয়া হিন্দুসমাজের পুনর্গঠন বা উন্নতি কখনই সম্ভবপর নহে।

অধ্যয়ন ও অনুশীলন দ্বারা উভয় পক্ষেরই প্রভূত মঙ্গল সাধিত হইতে পারে, মনুসংহিতাকে উপেক্ষা করিয়া হিন্দুসমাজের পুনর্গঠন বা উন্নতি কখনই সম্ভবপর নহে।

তাই বলি—এ হেন সময়ে মনুসংহিতার মেধাতিথি ভাষ্য ও কুল্লুকভট্ট টীকার সহিত এমন সুন্দরভাবে মুদ্রণ করিয়া এবং তাহার সঙ্গত মূলানুগত সংক্ষিপ্ত বঙ্গানুবাদ সংযোজন পূর্ব্বক অল্পমূল্যে সাধারণের সুলভ করিয়া প্রকাশ দ্বারা, পরমকল্যাণভাজন বসুমতীর স্বত্বাধিকারী শ্রীমান্ সতীশচন্দ্র মুখোপাধ্যায় মহাশয় বঙ্গীয় হিন্দুসমাজের প্রভূত উপকারসাধন করিয়াছেন। আশীর্ব্বাদ করি, এইভাবে সমুদয় শাস্ত্রগ্রন্থ সর্ব্বজনসুলভ করিয়া প্রকাশ দ্বারা, তিনি বঙ্গীয় হিন্দুসমাজের প্রভূত উপকার সাধন করুন, এবং বসুমতীর সাহিত্যভাণ্ডারকে এইরূপ অমূল্য-রত্নরাজির দ্বারা মণ্ডিত করিয়া তাঁহার স্বর্গত পিতৃদেবের মনোবাঞ্ছা পূর্ণ করিয়া অখণ্ডিত যশোলাভ করুন।

কাশীধাম—
অনন্তচতুর্দ্দশী
১৩৩৬

শ্রীপ্রমথনাথ তর্কভূষণ।

# মনুসংহিতা

## প্রথমোঽধ্যায়ঃ

মনুমেকাগ্রমাসীনমভিগম্য মহর্ষয়ঃ।
প্রতিপূজ্য যথান্যায়মিদং বচনমব্রুবন্॥ ১

### মেধাতিথিকৃতমনুভাষ্যম্।

বেদান্তবেদ্যতত্ত্বায় জগত্রিতয়হেতবে। প্রধ্বস্তাশেষদোষায় পরস্মৈ ব্রহ্মণে নমঃ॥

চতুর্ভিঃ পদশ্লোকৈর্বিশিষ্টকর্ত্তৃত্বমনন্যপ্রমাণবেদ্যপুরুষার্থোপদেশকত্বং চাস্য শাস্ত্রস্য প্রতিপাদ্যতে প্রতিষ্ঠার্থম্। প্রতিষ্ঠিতে হি শাস্ত্রে কর্তৃভিঃ স্বর্গযশসী প্রাপ্যেতে, যাবৎসংসারমনপায়িনী চ ভবতঃ, শাস্ত্রঞ্চ প্রতিষ্ঠাং লভতে। যদি তত্র কেচিদধ্যয়নশ্রবণচিন্তনাদিষু প্রবর্ত্তন্তে, ন চ বুদ্ধিপূর্ব্বব্যবহারিণোঽধ্যয়নাদিষনবধৃতপ্রয়োজনাঃ প্রবর্ত্তিতুমর্হন্ত্যতঃ পুরুষার্থসিদ্ধাবুপায়পরিজ্ঞানার্থমিদং শাস্ত্রমারভ্যত ইত্যেতৎপ্রতিপাদনার্থং শ্লোকচতুষ্টয়মাচার্য্যঃ পপাঠ। ন চ বাচামন্তরেণৈবাদিতঃ প্রয়োজনবচনং বক্ষ্যমাণশাস্ত্রপৌর্ব্বাপর্য্যপর্য্যালোচনয়ৈবেদং পর্য্যবস্যামঃ কিং তৎপ্রতিপাদনার্থেন যত্নেনেতি, কিঞ্চ উক্তমপি প্রয়োজনং যাবৎ পরস্তান্নাবমৃষ্টং তাবন্ন নিশ্চীয়তে, ন হি সর্ব্বাণি পুরুষবচাংস্যর্থে নিশ্চয়নিমিত্তম্,

---

### কুল্লূকভট্টকৃতা মন্বর্থমুক্তাবলীনাম্নী টীকা।

গৌড়ে নন্দনবাসিনাম্নি সুজনৈর্বন্দ্যো বরেন্দ্র্যাং কুলে, শ্রীমদ্ভট্টদিবাকরস্য তনয়ঃ কুল্লূকভট্টোঽভবৎ। কাশ্যামুত্তরবাহিজহ্নুতনয়াতীরে সমং পণ্ডিতৈস্তেনেয়ং ক্রিয়তে হিতায় বিদুষাং মন্বর্থমুক্তাবলী॥ ১॥

সর্ব্বজ্ঞস্য মনোরসর্ব্ববিদপি ব্যাখ্যামি যদ্ বাঙ্ময়ং, যুক্ত্যা তদ্বহুভির্যতো মুনিবরৈরেতদ্বহু ব্যাহৃতম্। তাং ব্যাখ্যামধুনাতনৈরপি কৃতাং ন্যায্যাং ব্রুবাণস্য মে, ভক্ত্যা মানববাঙ্ময়ে ভবভিদে ভূয়াদশেষেশ্বরঃ॥ মীমাংসে বহুসেবিতাসি সুহৃদস্তর্কাঃ সমস্তাঃ স্থ মে, বেদান্তাঃ পরমাত্মবোধগুরবো যূয়ং ময়োপাসিতাঃ। জাতা ব্যাকরণানি বালসখিতা যুষ্মাভিরবার্থয়ে, প্রাপ্তোঽহং সময়ো মনূক্তবিবৃতৌ সাহায্যমালম্ব্যতাম্॥ দ্বেষাদিদোষরহিতস্য সতাং হিতায়, মন্বর্থতত্ত্বকথনায় মমোদ্যতস্য। দৈবাদ্ যদি কচিদিহ স্খলনং তথাপি, নিস্তারকো ভবতু মে জগদন্তরাত্মা॥ মানববৃত্তাবস্যাং জ্ঞেয়া ব্যাখ্যা নবা ময়োদ্ভিন্না। প্রাচীনা অপি রুচিরা ব্যাখ্যাতৄণামশেষাণাম্।

মনুমেকাগ্রমাসীনমিত্যাদি। অত্র মহর্ষীণাং ধর্ম্মবিষয়প্রশ্নে মনোঃ শ্রূয়তামিত্যুত্তরদানপর্য্যন্তশ্লোকচতুষ্টয়েনৈতস্য শাস্ত্রস্য প্রেক্ষাবৎপ্রবৃত্ত্যুপযুক্তানি বিষয়সম্বন্ধপ্রয়োজনান্যুক্তানি, তত্র ধর্ম্ম এব

---

ভগবান্ মনু ঈশ্বরে একান্ত মনঃসমাধান করিয়া আসনে সমাসীন রহিয়াছেন, এমন সময়ে ধর্ম্মজিজ্ঞাসু মহর্ষিগণ তাঁহার সন্নিধানে সমাগত হইয়া বিধিমত পূজা-বন্দনাদি করত তাঁহাকে এই কথা জিজ্ঞাসা করিলেন। ১

ভগবন্ সর্ব্ববর্ণানাং যথাবদনুপূর্ব্বশঃ।
অন্তরপ্রভবাণাঞ্চ ধর্ম্মান্নো বক্তুমর্হসি॥ ২

ন চৈষ নিয়মঃ সর্ব্বত্র প্রয়োজনপরিজ্ঞানপূর্ব্বিকৈব প্রবৃত্তিঃ, স্বাধ্যায়াধ্যয়নেহতন্নিবন্ধনায়াঃ প্রবৃত্তের্দর্শনাৎ। পৌরুষেয়েষ্বপি গ্রন্থেষু নৈব সর্ব্বেষু প্রয়োজনাভিধানমাদ্রিয়তে। তথাহি ভগবান্ পাণিনিরনুক্ত্বৈব প্রয়োজনম্ অথ শব্দানুশাসনমিতি সূত্রসন্দর্ভমারভত। অত্রোচ্যতে। আরম্ভেহনবধৃতপ্রয়োজনা নৈব প্রথমতো গ্রন্থমুপাদদীরন্। অনুপাদানাচ্চ কুতঃ শাস্ত্রং কাৎস্ন্যেন পর্য্যালোচয়েয়ুঃ। কিঞ্চ পৌর্ব্বাপর্য্য-পর্য্যালোচনয়া যোঽর্থো বুদ্ধিগোচরমাবহতি, স এব স্বাদিতঃ সংক্ষেপেণোচ্যমানঃ সুগ্রহো ভবতি। তদুক্তম্—ইষ্টং হি বিদুষাং লোকে সমাসব্যাসধারণমিতি। তদুক্তমপি ন নিশ্চীয়তে, পৌরুষেয়েভ্যো বাক্যেভ্যোঽর্থনিশ্চয়াভাবাৎ। এবমেবায়ং পুরুষো বেদেতি ভবতি প্রত্যয়ো ন ত্বেবমর্থ ইতি নাত্র বিবদামহে, নিশ্চয়ো নাস্তি নাস্তীতি গ্রন্থগৌরবপ্রসঙ্গাৎ। অর্থসংশয়েহপি প্রবৃত্তিসিদ্ধৌ নিয়তবিষয়সংশয়োৎপত্তির্নান্তরেণ প্রয়োজনবচনম্। অনুক্তে হি কিমিদং ধর্ম্মশাস্ত্রমর্থশাস্ত্রং কাকদন্তপরীক্ষাদিলক্ষণরূপং বেত্যপি সংশয়ঃ স্যাৎ। অভিহিতে তু প্রয়োজনেহয়ং তাবদেব মহাশ্রেয়সঃ পন্থানং দর্শয়ামীতি। ন চ মে প্রবৃত্তস্য কাচিৎ ক্ষতিরস্তি ভবতু পর্য্যালোচয়ামীতি প্রবৃত্তিসিদ্ধিঃ। যা তু স্বাধ্যায়াধ্যয়নে প্রবৃত্তিঃ সাহহচার্য্যপ্রযুক্তস্য ন স্বাধিকারপ্রতিপত্ত্যা, ন হি তদানীং বালত্বাৎ স্বাধিকারং প্রতিপত্তুমুৎসহতে পরপ্রযুক্ত্যৈব চ প্রবৃত্তিসিদ্ধিঃ। নাধিকারপ্রতিপাদনেনাপি চাবেদ্যতে। অতস্তত্র প্রবৃত্তস্য প্রয়োজনমর্থাববোধোহতশ্চ প্রবৃত্তিঃ। ইহ তু যোঽনধীত্য দ্বিজো বেদমন্যত্র কুরুতে শ্রমমিতি গৃহীতবেদস্যাধ্যয়নাধিকারঃ, তদানীং চাব্যুৎপন্নবুদ্ধিত্বাৎ প্রয়োজনমন্বিচ্ছতি। ভগবতঃ পুনঃ পাণিনেরতিসংক্ষিপ্তানি সূত্রাণি, নৈবার্থান্তরাভিধানপরত্বাশঙ্কা। তত্রাকুমারঞ্চ যশঃ পাণিনেঃ প্রখ্যাতমিতি সুপ্রসিদ্ধপ্রয়োজনত্বাদনুপন্যাসঃ। অয়ং তু বিততো গ্রন্থোঽনেকার্থবাদবহুলঃ সর্ব্বপুরুষার্থোপযোগী, তত্র সুখাববোধার্থে প্রয়োজনাভিধানে ন কিঞ্চিৎ পরিহীণম্। দ্বয়ে চ প্রতিপত্তারো ন্যায়প্রতিসরণাঃ প্রসিদ্ধিপ্রতিসরণাশ্চ। তত্র মনুর্ব্বৈ যৎকিঞ্চাবদত্তদ্ভেষজমিতি, ঋচো যজূংষি সামানি মন্ত্রা আথর্ব্বণাশ্চ যে। সপ্তর্ষিভিস্তু যৎ প্রোক্তং তৎ সর্ব্বং মনুরব্রবীদিত্যাদ্যর্থবাদেতিহাসপুরাণাদিভ্যঃ প্রখ্যাতপ্রভাবো লোকে তৎপ্রসিদ্ধ্যৈব বা নিরূপিতমূলপাতেন প্রজাপতিনৈতৎ প্রণীতমিত্যেতাবতৈব শ্রোত্রিয়াঃ প্রবর্ত্তন্ত ইতি তান্ প্রতি কর্ত্তৃবিশেষসম্বন্ধোহপি প্রবৃত্ত্যঙ্গম্। অতএব চ প্রশ্নপ্রতিবচনভঙ্গ্যা প্রয়োজনোপন্যাসো মহর্ষয়ঃ প্রষ্টারঃ প্রজাপতির্বক্তা ধর্ম্মলক্ষণশ্চার্থো ন লোকাবগম্যঃ, শাস্ত্রৈকগোচরোহয়ম্। যত্র মহর্ষয়োহপি সংশেরত ইত্যেবং পরাদেশোহপি স তৈঃ পৃষ্ট ইতি নাহং পৃষ্ট ইতি তথাত্মনো ব্রহ্মণোঽকৃত্রিমপ্রতিমত্বং চেত্যেবমাদিস্তদ্ব্যুৎপাদনার্থো যুক্তঃ শাস্ত্রারম্ভ ইতি শ্লোকচতুষ্টয়স্য তাৎপর্য্যম্। যথা চানেন পুরুষার্থোপদেশপরতা শাস্ত্রস্যোচ্যতে,

---

বিষয়স্তেন সহ বচনসন্দর্ভরূপস্য মানবশাস্ত্রস্য প্রতিপাদ্যপ্রতিপাদকভাবলক্ষণঃ সম্বন্ধঃ, প্রমাণান্তরাসন্নিকৃষ্টস্য স্বর্গাপবর্গাদিসাধনস্য ধর্ম্মস্য শাস্ত্রৈকগম্যত্বাৎ; প্রয়োজনন্তু স্বর্গাপবর্গাদি, তস্য ধর্ম্মাধীনত্বাৎ। যদ্যপি পত্ন্যুপগমনাদিরূপঃ কামোহপ্যত্রাভিহিতস্তথাপি 'ঋতুকালাভিগামী স্যাৎ স্বদারনিরতঃ সদে'তি ঋতুকালাদিনিয়মেন সোহপি ধর্ম্ম এব। এবঞ্চ অর্থার্জ্জনমপি 'ঋতামৃতাভ্যাং জীবে'ত্বিত্যাদিনিয়মেন ধর্ম্ম এবেত্যবগন্তব্যম্। মোক্ষোপায়ত্বেনাভিহিতস্য আত্মজ্ঞানস্যাপি ধর্ম্মত্বাদ্ ধর্ম্মবিষয়ত্বং মোক্ষোপদেশকত্বঞ্চাস্য শাস্ত্রস্যোপপন্নম্। পৌরুষেয়ত্বেহপি মনুবাক্যানামবিগীতমহাজনপরিগ্রহাৎ শ্রুত্যুপগ্রহাচ্চ বেদমূলকতয়া প্রামাণ্যম্। তথা চ ছান্দোগ্যব্রাহ্মণে শ্রূয়তে, 'মনুর্হ যৎকিঞ্চিদবদত্তদ্ভেষজং ভেষজতায়া'

---

হে ভগবন্! ব্রাহ্মণাদি বর্ণ সকলের ও অম্বষ্ঠ, করণ, ক্ষত্রিয় (ক্ষত্তা) প্রভৃতি অনুলোম-প্রতিলোমজাত সঙ্করজাতির * পৃথক্ পৃথক্‌রূপে ধর্ম্মসকল আমাদিগকে বলুন। ২

---

* উচ্চবর্ণ পুরুষের ঔরসে নীচবর্ণা স্ত্রীর গর্ভজাত সন্তানের নাম অনুলোমজাত আর নীচবর্ণ পুরুষের ঔরসে উচ্চবর্ণা স্ত্রীর গর্ভজাত সন্তানের নাম প্রতিলোমজাত।

**ত্বমেকো হ্যস্য সর্ব্বস্য বিধানস্য স্বয়ম্ভুবঃ।**
**অচিন্ত্যস্যাপ্রমেয়স্য কার্য্যতত্ত্বার্থবিৎ প্রভো! ॥ ৩ ॥**

তথা পদার্থপ্রয়োজনাৎ প্রতিপাদয়িষ্যামঃ। তত্র মনুমভিগম্য মহর্ষয় ইদং বচনমব্রুবন্ ধর্ম্মান্নো বক্তুমর্হসীতি, স পৃষ্টঃ প্রত্যুবাচ শ্রূয়তামিত্যেবং প্রশ্নপ্রতিবচনে একার্থপ্রতিপাদকে তাৎপর্য্যেণ ভবতঃ। অতো ধর্ম্মা অত্র প্রতিপাদ্যস্ত ইত্যুক্তং ভবতি। ধর্ম্মশব্দশ্চ লোকে শ্রেয়ঃসাধনে প্রত্যক্ষাদিভিলৌকিকৈঃ প্রমাণৈঃ শব্দাদিতরৈরবিহিতে প্রযুজ্যতে। অতঃ স শ্রূয়তামিতি সম্বন্ধে বিশিষ্টপুরুষার্থসাধনত্বমুক্তং ভবতি। মনুর্নাম কশ্চিৎ পুরুষবিশেষোঽনেকবেদশাখাধ্যয়নবিজ্ঞানানুষ্ঠানসম্পন্নঃ স্মৃতিপরম্পরাপ্রসিদ্ধস্তমভিগমাভিমুখ্যেন তৎসমীপং গত্বা ব্যাপারান্তরত্যাগেন যদৃচ্ছয়া সংগম্য, অনেন চাভিগমনপ্রযত্নেন পৃচ্ছ্যমানবস্তুগৌরবং বক্তুশ্চ প্রামাণ্যং খ্যাপ্যতে। ন হ্যকুশলঃ প্রতিবচনে যত্নেন পৃচ্ছ্যতে। আগত্যৈকাগ্রমাসীনমেকাগ্রং স্থিতমেকাগ্রং সন্তং ন তত্র বৃষ্যাদ্যুপবেশনমাসনমনুপযোগাৎ। আসনেন স্বস্থবৃত্তিতা লক্ষ্যতে, তথাভূতঃ প্রতিবচনসমর্থো ভবতি। অভিগম্যেতি কেবল এব মনুঃ কর্ম্ম, প্রশ্নক্রিয়ায়াস্তেকাগ্রমাসীনমিতি বিশেষণম্। কুশলপ্রশ্নানুরূপকথাপ্রবৃত্ত্যাদিনৈকাগ্রমবিক্ষিপ্তমনস্কং জ্ঞাত্বা প্রশ্নশ্রবণে দত্তাবধানমিদং বচনমব্রুবন্। একাগ্রশব্দো রূঢ্যা নিশ্চলতামাহ। প্রত্যাহারেণ পরিহৃতরাগাদিদোষসংসর্গস্য বিকল্পনিবৃত্তৌ তত্ত্বাববোধচিন্তায়াং মনসঃ স্থৈর্য্যমেকাগ্রতা, তথাভূত এব চ সন্নিহিতরূপশব্দাদিবিষয়ানবধারণে যোগ্যো ভবতি, ন সদসদ্বিকল্পযুক্তঃ। অথবা যোগতোঽগ্রশব্দো মনসি বর্ত্ততেঽর্থগ্রহণে চক্ষুরাদিভ্যোঽগ্রগামিত্বাৎ। প্রথমপ্রবৃত্তিযুক্তঃ পুরঃসরো লোকেঽগ্র উচ্যতে। একস্মিন্ ধ্যেয়ে গ্রাহ্যে বাঽগ্রমস্যেতি বিগ্রহো ব্যধিকরণানামপি বহুব্রীহির্গমকত্বাৎ। অত্রাপি বিক্ষেপনিবৃত্তিরেবৈকাগ্রতা। প্রতিপূজ্য যথান্যায়ং ন্যায়ঃ শাস্ত্রবিহিতা মর্য্যাদা তামনতিক্রম্য, যাদৃশী শাস্ত্রেণাভিবাদনোপাসনাদিকা গুরোঃ প্রথমোপসর্পণে পূজা বিহিতা, তয়া পূজয়িত্বা ভক্ত্যাদরৌ দর্শয়িত্বা। মহর্ষয়ঃ ঋষির্বেদস্তদধ্যয়নবিজ্ঞানতদর্থানুষ্ঠানাতিশয়যোগাৎ পুরুষেঽপ্যৃষিশব্দঃ, মহান্তশ্চ য ঋষয়শ্চ তেষামেব গুণানামত্যন্তাতিশয়েন মহান্তো ভবন্তি, যথা যুধিষ্ঠিরঃ শ্রেষ্ঠতমঃ কুরূণামিতি। অথবা তপোবিশেষাৎ পূজাখ্যাতিবিশেষাদ্বা মহান্তঃ। ইদং বচনমব্রুবন্ উচ্যতেঽনেনেতি বচনং

---

ইতি। বৃহস্পতিরপ্যাহ—বেদার্থোপনিবন্ধৃত্বাৎ প্রাধান্যং হি মনোঃ স্মৃতম্। মন্বর্থবিপরীতা যা সা স্মৃতির্ন প্রশস্যতে॥ তাবচ্ছাস্ত্রাণি শোভন্তে তর্ক-ব্যাকরণানি চ। ধর্ম্মার্থমোক্ষোপদেষ্টা মনুর্যাবন্ন দৃশ্যতে॥ মহাভারতেঽপ্যুক্তম্—পুরাণং মানবো ধর্ম্মঃ সাঙ্গো বেদশ্চিকিৎসিতম্। আজ্ঞাসিদ্ধানি চত্বারি ন হাতব্যানি হেতুভিঃ। বিরোধিবৌদ্ধাদিতর্কৈর্ন হাতব্যানি, অনুকূলস্তু মীমাংসাদিতর্কঃ প্রবর্ত্তনীয় এব। অতএব বক্ষ্যতি—আর্ষং ধর্ম্মোপদেশঞ্চ বেদশাস্ত্রাবিরোধিনা। যস্তর্কেণানুসন্ধত্তে স ধর্ম্মং বেদ নেতর ইতি। সকলবেদার্থাদিমননান্মনুং, মহর্ষয় ইদং দ্বিতীয়শ্লোকবাক্যরূপং উচ্যতে অনেনেতি বচনমব্রুবন্। শ্লোকস্যাদৌ মনুনির্দ্দেশো মঙ্গলার্থঃ পরমাত্মন এব সংসারস্থিতয়ে সার্ব্বজ্ঞৈশ্বর্য্যাদিসম্পন্নমনুরূপেণ প্রাদুর্ভূতত্বাৎ তদভিধানস্য মঙ্গলাতিশয়ত্বাৎ, বক্ষ্যতি হি 'এনমেকে বদন্ত্যগ্নিং মনুমন্যে প্রজাপতি'মিতি। একাগ্রং বিষয়ান্তরাব্যাক্ষিপ্তচিত্তম্, আসীনং সুখোপবিষ্টম্, ঈদৃশস্যৈব মহর্ষিপ্রশ্নোত্তরদানযোগ্যত্বাৎ। অভিগম্য অভিমুখং গত্বা, মহর্ষয়ো মহান্তশ্চ তে ঋষয়শ্চেতি তথা,

---

হে প্রভো! যে বেদ বহুশাখায় বিভক্ত হওয়াতে অসীমরূপে প্রতীয়মান হয়, এবং মীমাংসা, ন্যায় প্রভৃতি শাস্ত্রের সাহায্য ব্যতিরেকে যাহার প্রতিপাদ্য ভাগ বুঝা যায় না, কি প্রত্যক্ষ কি স্মৃত্যাদি শাস্ত্র দ্বারা অনুমেয় * সেই অপৌরুষেয় ও নিত্য সমগ্র বেদশাস্ত্রে উল্লিখিত যজ্ঞাদি কার্য্য ও ব্রহ্মতত্ত্বের আপনিই অদ্বিতীয় বেত্তা হয়েন। ৩

* সাক্ষাৎসম্বন্ধে শ্রুতি না থাকিলেও পণ্ডিতেরা স্মৃত্যাদি শাস্ত্রের উপপত্তি করিবার জন্য শ্রুতির কল্পনা করেন

**স তৈঃ পৃষ্টস্তথা সম্যগমিতৌজা মহাত্মভিঃ।**
**প্রত্যুবাচার্চ্চ্য তান্ সর্ব্বান্ মহর্ষীন্ শ্রূয়তামিতি ॥ ৪ ॥**

---

বক্ষ্যমাণং দ্বিতীয়শ্লোকপ্রশ্নবাক্যমিতি। তদেব প্রত্যাসন্নত্বাদিদমিতি প্রতিনির্দ্দিশতি। যেষামপি প্রত্যক্ষবস্তুপ্রতিনির্দ্দেশক ইদংশব্দস্তেষামপি বুদ্ধিস্থত্বাৎ প্রশ্নস্য প্রত্যক্ষতা। অথবোচ্যত ইতি বচনং পৃচ্ছ্যমানং বস্তুব্রুবন্। বাক্পক্ষ ইদং বাক্যমুচ্চারিতবন্তঃ। কর্ম্মসাধনে তু বচনশব্দ ইদমপৃচ্ছন্। দ্বিকর্ম্মকশ্চ তদা ব্রুঞ্, অকথিতকর্ম্মণা মনুনা। তিসৃণাং ক্রিয়াণাং মনুঃ কর্ম্ম। ১ মেধা

ঐশ্বর্য্যৌদার্য্যযশোবীর্য্যাদৌ ভগশব্দঃ, সোঽস্যাস্তীতি মতুপ্। তেন সম্বোধনং ভগবন্নিতি। বর্ণশব্দশ্চ তিসৃষু ব্রাহ্মণাদিজাতিষু বর্ত্ততে। সর্ব্বগ্রহণং শূদ্রাববোধার্থম্। ইতরথা মহর্ষীণাং প্রষ্টৃত্বাৎ ত্রৈবর্ণিকবিষয়ে চ প্রশ্নঃ কৃতঃ স্যাৎ। অন্তরং তন্মধ্যদ্বয়োর্জাত্যোঃ সঙ্করাদেকাপ্যপরিপূর্ণা জাতিঃ, অন্তরে প্রভব উৎপত্তির্যেষাং তেঽন্তরপ্রভবাঃ অনুলোমপ্রতিলোমমূর্দ্ধাবসিক্তাম্বষ্ঠক্ষত্তৃবৈদেহকাদয়ঃ। ন হি তে মাতাপিত্রোরন্যতরস্যাপি জাত্যা ব্যপদেষ্টুং যুজ্যন্তে। যথা রাসভাশ্বসংযোগজঃ খরো ন রাসভো নাশ্বো, জাত্যন্তরমেব। অতো বর্ণগ্রহণেনাগ্রহণাৎ পৃথগুপাদীয়ন্তে। নম্বনুলোমা মাতৃজাতীয়া ইষ্যন্তে। নেতি ক্রমঃ। সদৃশানেব তানাহুরিতি মাতৃজাতিসদৃশাস্তে তজ্জাতীয়া এব, সোঽপ্যেষাং ধর্ম্মো বাচনিকো ন বস্তুস্বভাবসিদ্ধোঽতঃ প্রমাণান্তরগোচরত্বাৎ ধর্ম্মপক্ষপতিতত্বে শাস্ত্রোপদেশার্হা এব। প্রতিলোমানামপ্যহিংসাদয়ো ধর্ম্মা বক্ষ্যন্তে। যত্তু ধর্ম্মাদিনা ইতি তদ্ ব্রতোপবাসাদিধর্ম্মাভাবাভিপ্রায়েণ সর্ব্বপুরুষোপকারিতা চানেন শাস্ত্রস্য প্রদৃশ্যতে। যথাবদর্হত্যর্থে বতিঃ, যেন প্রকারেণানুষ্ঠানমর্হতি ইদং নিত্যমিদং কাম্যমিদমঙ্গমিদং প্রধানং দ্রব্যদেশকাল-কর্ত্ত্রাদিনিয়মশ্চ প্রকারোঽর্হতের্বিষয়ঃ। অনুপূর্ব্বশ আনুপূর্ব্বী ক্রমঃ, যেন ক্রমেণানুষ্ঠেয়ানি সোঽপ্যুচ্যতাম্। জাতকর্ম্মানন্তরং চৌড়মৌঞ্জীনিবন্ধনেত্যাদি। যথাবদিত্যত্র পদার্থবিষয়ং কার্ৎস্ন্যমুপাত্তং, ক্রমস্তু পদার্থো ন ভবত্যতঃ পৃথগনুপূর্ব্বশ ইত্যুপাত্তম্। ধর্ম্মশব্দঃ কর্ত্তব্যাকর্ত্তব্যয়োর্বিধিপ্রতিষেধয়োরদৃষ্টার্থয়োস্তদ্বিষয়য়োশ্চ ক্রিয়ায়াং দৃষ্টপ্রয়োগস্তস্য তু কিমুভয়ং পদার্থ উতান্যতরত্র গৌণ ইতি নায়ং বিচারঃ ক্রিয়তে, গ্রন্থান্তরে বিস্তরেণ কৃতত্বাদিহানুপযোগাচ্চ। সর্ব্বথা তাবদষ্টকাঃ কর্ত্তব্যাঃ, ন কলঞ্জং ভক্ষয়েদিত্যাদাবষ্টকাবিষয়া কর্ত্তব্যতা প্রতীয়তে। কলঞ্জভক্ষণবিষয়শ্চ প্রতিষেধঃ। তদষ্টকাখ্যং কর্ম্ম ধর্ম্মস্তদ্বিষয়া বা কর্ত্তব্যতেতি ফলে ন বিশেষঃ। ধর্ম্মরূপোপদেশাচ্চ যত্তদ্বিপরীতমধর্ম্মোঽসাবিত্যর্থাৎ সিধ্যতি। অতো ধর্ম্মাধর্ম্মাবুভাবপি শাস্ত্রস্য বিষয় ইত্যুক্তং ভবতি। তত্রাষ্টকাকরণং ধর্ম্মো ব্রহ্মহত্যাদিবর্জ্জনং ধর্ম্মঃ। অষ্টকানামকরণমধর্ম্মো ব্রহ্মহত্যায়াশ্চ করণমধর্ম্মোঽতো ধর্ম্মাধর্ম্ময়োর্বিবেকঃ। অর্হসীতি সামর্থ্যলক্ষণযোগ্যতয়া প্রবচনাধিকারমাচার্য্যাস্যাহুঃ। যতস্ত্বং সমর্থো ধর্ম্মান্

---

প্রতিপূজ্য পূজয়িত্বা। যদ্বা মনুনা পূর্ব্বং স্বাগতাসনদানাদিনা পূজিতাস্তস্য পূজাং কৃত্বেতি প্রতিশব্দাদুন্নীয়তে। যথান্যায়ং যেন ন্যায়েন বিধানেন প্রশ্নঃ কর্ত্তুং যুজ্যতে প্রণতিভক্তিশ্রদ্ধাতিশয়াদিনা। বক্ষ্যতি চ 'নাপৃষ্টঃ কস্যচিদ্ব্রূয়ান্ন চান্যায়েন পৃচ্ছত' ইতি। অভিগম্য প্রতিপূজ্য, অব্রুবন্নিতি ক্রিয়াত্রয়েঽপি মনুমিত্যেব কর্ম্ম, অব্রুবন্নিত্যত্র অকথিতকর্ম্মতা ব্রুবিধাতোর্দ্বিকর্ম্মকত্বাৎ। ১ কুল্লূ

কিমব্রুবন্নিত্যপেক্ষায়ামাহ ভগবন্নিত্যাদি। ঐশ্বর্য্যাদীনাং ভগশব্দো বাচকঃ। তদুক্তং বিষ্ণুপুরাণে—ঐশ্বর্য্যস্য সমগ্রস্য বীর্য্যস্য যশসঃ শ্রিয়ঃ। জ্ঞানবৈরাগ্যয়োশ্চৈব ষণ্ণাস্তগ ইতীঙ্গনা ॥ মতুবন্তেন সম্বোধনং ভগবন্নিতি। বর্ণা ব্রাহ্মণক্ষত্রিয়বৈশ্যশূদ্রাঃ, সর্ব্বে চ তে বর্ণাশ্চেতি সর্ব্ববর্ণাঃ তেষাম্, অন্তরপ্রভবাণাঞ্চ সঙ্কীর্ণজাতীনাঞ্চাপি অনুলোমপ্রতিলোমজাতানাং অম্বষ্ঠ-করণ-ক্ষত্তৃপ্রভৃতীনাং, তেষাং বিজাতীয়মৈথুনসম্ভবত্বেন খরতুরগীয়সম্পর্কাৎ জাতাশ্বতরবৎ জাত্যন্তরত্বাৎ বর্ণশব্দেনাগ্রহণাৎ পৃথক্ প্রশ্নঃ ; এতেনাস্য শাস্ত্রস্য সর্ব্বোপকারকত্বং দর্শিতম্। যথাবৎ যো ধর্ম্মো যস্য বর্ণস্য যেন প্রকারেণার্হ-

---

অসীমতেজঃসম্পন্ন ভগবান্ মনু মহানুভব মহর্ষিগণ কর্ত্তৃক উক্ত প্রকারে জিজ্ঞাসিত হইয়া, তাঁহাদিগকে পূজা করিয়া, 'শ্রবণ করুন' বলিয়া প্রকৃতপ্রস্তাবে উত্তর প্রদান করিলেন। ৪

**আসীদিদন্তমোভূতমপ্রজ্ঞাতমলক্ষণম্।**
**অপ্রতর্ক্যমবিজ্ঞেয়ং প্রসুপ্তমিব সর্ব্বতঃ॥ ৫ ॥**

বক্তুমত্তোঽধিকৃতঃ সন্নধ্যেষ্যসে ব্রূহীতি যো যত্রাধিকৃতস্তস্তেন কর্ত্তব্যমিতি সামর্থ্যগম্যং ব্রূহীত্যধ্যেষণাপদমধ্যাহ্রিয়তে। উক্তমদৃষ্টার্থে ব্যাপারমাত্রেণ ধর্ম্মশব্দো বর্ত্ততে। তত্র যথাষ্টকাদৌ তস্য প্রয়োগ এবং চৈত্যবন্দনাদাবপীতি। তত্র কতমে ধর্ম্মা অত্রোচ্যন্ত ইতি সংশয়ে ধর্ম্মবিশেষপ্রতিপাদনার্থমুক্তসামর্থ্যপ্রতিপাদনার্থঞ্চ ত্বমেক ইতি॥ ২ মেধা

ত্বমেবৈকোঽসহায়োঽদ্বিতীয়ঃ সর্ব্বস্য বিধানস্য কার্য্যতত্ত্বার্থবিৎ। বিধানং শাস্ত্রং বিধীয়ন্তেঽনেন কর্ম্মাণীতি তস্য, স্বয়ংভুবো নিত্যস্যাকৃতকস্যাপৌরুষেয়স্য বেদাখ্যস্য সর্ব্বস্য প্রত্যক্ষাক্ষরস্যানুমেয়াক্ষরস্য চাগ্নিহোত্রং জুহুয়াদভস্মং সহস্রমানব ইত্যেতয়াহবনীয়োপস্থানে বিনিয়োগঃ। অষ্টকাঃ কর্ত্তব্যা ইত্যত্র তু স্মৃত্যানুমীয়তে বেদঃ। বর্হির্দেবসদনং দামীতিলিঙ্গাদনেন বর্হির্লুনাতীতি শ্রুতেরনুমানম্। অয়ং হি মন্ত্রো দর্শপৌর্ণমাসপ্রকরণে পঠিতো বর্হির্লবনঞ্চ তত্রাম্নাতমনেন মন্ত্রেণ লুনীয়াদিত্যেতত্তু নাস্তি। মন্ত্রঃ পুনা রূপাদ্বর্হির্লবনপ্রকাশনসমর্থঃ। প্রকরণাৎ সামান্যতঃ সিদ্ধদর্শপৌর্ণমাসসম্বন্ধঃ। স্বসামর্থ্যেন তু বর্হির্লবনে প্রযুজ্যতে। এষা হ্যত্র প্রতীতিঃ প্রকরণাদ্দর্শপৌর্ণমাসাবনেন মন্ত্রেণ কুর্য্যাৎ, কথমিতি যথা শক্নুয়াদিত্যনুক্তাপি শক্তিঃ সর্ব্বত্র সহকারিণী। কিঞ্চ শক্নোতি মন্ত্রঃ কর্ত্তুর্বর্হির্লবনং প্রকাশয়িতুমতঃ প্রকরণাৎ স্বসামর্থ্যাচ্চানেন মন্ত্রেণ বর্হির্লুনাতীতিবুদ্ধৌ শব্দ আগচ্ছত্যবিকল্পকবিজ্ঞানৈঃ পূর্ব্বশব্দঃ প্রতীয়ত ইতি। স বুদ্ধিস্থঃ শব্দোঽনুমেয়ো বেদ উচ্যতে। বেদত্বঞ্চ তস্য দর্শপৌর্ণমাসবাক্যমন্ত্রবাক্যাভ্যাং শ্রুত্যন্তরাভ্যাং স্বসামর্থ্যেনোত্থাপিতত্বাদিতি কুমারিলপক্ষঃ। অথবা বিধির্বিধানমনুষ্ঠানং প্রয়োজনসম্পত্তিস্তস্য স্বয়ংভুবো নিত্যস্যানাদিপরম্পরায়াতস্য স্বয়ম্ভুবা বেদেন বা প্রতিপাদ্যস্য শ্রূয়মাণাক্ষরপ্রতিপাদ্যস্য প্রতিপন্নসামর্থ্যগম্যস্য চ। দ্বিবিধো হি বৈদিকো বিধিঃ। কশ্চিৎ সাক্ষাচ্ছব্দপ্রতিপাদ্যো যথা সৌর্য্যং চরুং নির্ব্বপেৎ ব্রহ্মবর্চ্চসকাম ইতি সৌর্য্যো চরৌ ব্রহ্মবর্চ্চসকামোঽধিক্রিয়তে। তস্য চরোর্ব্রহ্মবর্চ্চসং সাধয়ত ইয়মিতিকর্ত্তব্যতা আগ্নেয়বদিত্যবগময়তি। উভয়ত্রাপি চেয়ং প্রতীতিঃ শব্দাবগমমূলত্বাৎ। শব্দাদয়োঽপি শব্দাদভিধানতঃ প্রতীয়তে। যথাভিধেয়প্রতিপত্তিতো বিশেষস্তু ব্যবধানাদিকৃতো ন শব্দতাং বিহন্তি। যথা বাপীস্থমুদকং হস্তেনাভিহতং প্রদেশান্তরমভিহন্তি তদপি হস্তসংযোগেনৈবাভিহতং ভবতি ন তু সাক্ষাৎ। শর্করারেচককর্ম্মণাস্য প্রযত্নকৃতা এবোৎপন্না ত্যোৎপন্না পাতাঃ। তাদৃশমেঽদ্বেকৃতে কর্ম্মণি বিশিষ্টৈতিকর্ত্তব্যতাসম্বন্ধো য এবং বিশ্বজিতা যজেতেত্যুৎপত্তিনাধিকারশূন্যাস্তীতি স্বর্গকাম ইত্যধিকারাবগতিঃ প্রতিপন্নার্থসামর্থ্যগম্যা। অন্যতো দ্বৈরূপ্যে বিধানস্য সর্ব্বস্যেতিপদং সর্ব্বস্য তাৎপর্য্যমেবংরূপং বেদমূলাঃ স্মৃতয় ইতি জ্ঞাপয়িতুম্। দ্বিতীয়ে চৈতদ্দর্শয়িষ্যামঃ। ননু লিঙ্গাদিপ্রতিপাদ্যোঽর্থঃ কর্ত্তব্যতারূপো বিধিঃ। স চ সর্ব্বত্র প্রত্যক্ষশব্দপ্রতিপাদ্য এব। তত্র কিমুচ্যতে দ্বিবিধো হি বৈদিকো বিধিরিতি। নির্ব্বপেদিতিকর্ত্তব্যতাবগম্যতে। ইতিকর্ত্তব্যতার্থসামর্থ্যগম্যা। উক্তেন প্রকারেণ নৈষ দোষঃ। নির্ব্বপেৎ যজেতেতি ন কেবলে ধাত্বর্থবিষয়ত্বেঽবগতে পরিপূর্ণা কর্ত্তব্যতা ভবতি, যাবদংশান্তরাণ্য-

---

তীত্যনেনাশ্রমধর্ম্মাদীনামপি প্রশ্নঃ। অনুপূর্ব্বশঃ ক্রমেণ, প্রথমং জাতকর্ম্ম তদনু নামধেয়মিত্যাদিনা। ধর্ম্মান্ নোঽস্মভ্যং বক্তুমর্হসি, সর্ব্বধর্ম্মাভিধানে যোগ্যো ভবসি, তস্মাদ্ ব্রূহীতি অধ্যেষণমধ্যাহার্য্যম্। যত্তু, ব্রহ্মহত্যাদিরূপাধর্ম্মকীর্ত্তনমপ্যত্র, তৎ প্রায়শ্চিত্তবিধিরূপধর্ম্মবিষয়ত্বেন, ন স্বতন্ত্রতয়া। ২ কুল্লূ

সকলধর্ম্মাভিধানযোগ্যত্বে হেতুমাহ, ত্বমেক ইত্যাদি। হিশব্দো হেতৌ, সাক্ষাৎ ত্বমেকোঽদ্বিতীয়ঃ অস্য সর্ব্বস্য প্রত্যক্ষশ্রুতস্য স্মৃত্যাদ্যনুমেয়স্য চ বিধানস্য বিধীয়ন্তেঽনেন কর্ম্মাণি অগ্নিহোত্রাদীনীতি

---

প্রলয়কালে এই জগৎ এ প্রকারে প্রকৃতিতে লীন ছিল যে, উহা প্রত্যক্ষ, অনুমান ও শব্দ, এই ত্রিবিধ প্রমাণের বিষয় ছিল না; যেন সকল জগৎ নিদ্রিতাবস্থায় ছিল। ৫

ততঃ স্বয়ম্ভূর্ভগবানব্যক্তো ব্যঞ্জয়ন্নিদম্।
মহাভূতাদি বৃত্তৌজাঃ প্রাদুরাসীত্তমোনুদঃ॥ ৬

ধিকারেতিকর্ত্তব্যতাপ্রয়োগরূপাণি নাবগতানি। এতৈরংশৈর্ব্বিততরূপো বিধিঃ প্রতীয়তে। অতোঽংশরূপাণ্যপি বিধিশব্দাভিলপ্যতয়া ন বিরুদ্ধান্যেতদেবাহ অচিন্ত্যস্যেতি। অপ্রত্যক্ষস্যেত্যর্থঃ। প্রত্যক্ষং হ্যনুভূয়ত ইত্যুচ্যতে। ন চিন্ত্যতে ন স্মর্য্যত ইতি। অপ্রমেয়স্য কল্পস্য প্রায়শঃ স্মৃতিবাক্যমূলস্য, তদ্ধি প্রত্যক্ষেণ প্রমীয়তে। অতোঽপ্রমেয়স্যেত্যুচ্যতে। অথবাঽপ্রমেয়স্যেয়ত্তয়া পরিমাতুমশক্যত্বাতিমহত্ত্বাদনেকশাখাভ্যো ভিন্নো বেদো ন শক্যতে সর্ব্বৈঃ প্রমাতুম্, অতএবাচিন্ত্যস্য, যদতিবহু তদ্দুর্গ্রহত্বাদচিন্ত্যমিত্যুচ্যতে। যথা চ লোকে বক্তারো ভবন্তি। অস্যৈষাং গতিশ্চিন্তয়িতুমপ্যেতন্ন যুজ্যত ইতি। মনঃ কিল সর্ব্ববিষয়ম্। অয়ং চাতিমহত্ত্বাত্তস্যাপি ন বিষয় ইতি পদদ্বয়েন বাহ্যান্তঃকরণবিষয়তয়া মহত্ত্বস্য। এতেনাচার্য্যঃ প্রোৎসাহ্যতে ত্বমেব কেবলেনৈবংবিধো বেদ আগমিতোঽতস্তস্য যঃ কার্য্যরূপস্তত্ত্বার্থস্তং বেৎসি জানীষে। কার্য্যমনুষ্ঠেয়মুচ্যতে। যত্র পুরুষোঽনুষ্ঠাতৃত্বেন বিনিযুজ্যত ইদং ত্বয়া কর্ত্তব্যমিদং ত্বয়া ন কর্ত্তব্যমিত্যগ্নিহোত্রাদি কর্ত্তব্যম্ কলঞ্জভক্ষণাদি ন কর্ত্তব্যম্। প্রতিষেধোঽপ্যনুষ্ঠানমেব। যদ্ব্রহ্মবধস্যানমুষ্ঠানং তদেব প্রতিষেধস্যানুষ্ঠানং, প্রবৃত্তিশ্চ ক্রিয়া নিবৃত্তিশ্চ ক্রিয়েতি। ন হি পরিস্পন্দমানসাধনসাধ্যমেবানুষ্ঠানমুচ্যতে, কিং তর্হি? প্রাপ্তে তদ্রূপে তন্নিবৃত্তিরপি, যথা হিতসেবা চিরায়ুরিতি। যঃ প্রাপ্তে কালে ভুঙ্‌ক্তেঽপ্রাপ্তে ন ভুঙ্‌ক্তে। অভোজনমপি হিতমেব। অথবা কার্য্যশব্দঃ প্রদর্শনার্থো বিধেঃ প্রতিষেধস্য চ। এতাবানেবাস্য তত্ত্বরূপপারমার্থিকোঽর্থোঽয়ন্তু ইতিবৃত্তসংবর্ণনরূপঃ 'সোঽরোদীদ্যদরোদীত্তদ্রুদ্রস্য রুদ্রত্ব'মিতি। স ন তত্ত্বার্থো বিধ্যন্তরৈণৈকবাক্যত্বাৎ প্রশংসাপরত্বেন স্বার্থনিষ্ঠত্বাভাবাৎ। অস্তি হ্যত্র বিধ্যন্তরম্। তস্মাদ্ বর্হিষি রজতং ন দেয়মিতি সোঽরোদীদিত্যাদীনি পুরাস্য সংবৎসরাদ্ গৃহে রোদনং ভবতীত্যন্তানি তদেকবাক্যতাপন্নানি বর্হিষি রজতদাননিন্দয়া তৎপ্রতিষেধং স্তুবন্তি। তদুক্তং, সাধ্যেঽর্থে বেদঃ প্রমাণং, ন সিদ্ধরূপে। অর্থবাদানাং হি সিদ্ধরূপেঽর্থে, ন হি তদর্থস্য কর্ত্তব্যতা প্রতীয়তে, বিধ্যুপদেশপরত্বঞ্চ প্রতীয়তে। যদি চ স্বার্থপরা অপি স্যুস্তদা বিধিপরত্বং ব্যাহন্যেত। ততশ্চ প্রতীয়মানৈকবাক্যতাবোধনেন চ সংভবত্যেকবাক্যত্বে বাক্যভেদোঽন্যায্যঃ। ন চ সাধ্যস্য সিদ্ধার্থপরত্বেনৈকবাক্যতা ঘটতে। তথাহি—ন কিঞ্চিদ্বেদেনোপদিশ্যতে কর্ত্তব্যম্। অতশ্চাপ্রমাণমেব বেদঃ স্যাৎ। বিধ্যর্থতা চাবগম্যমানা লিঙ্গাদীনাং ত্যক্তা স্যাৎ। তস্মাৎ কার্য্যরূপো বেদস্য তত্ত্বার্থ ইতি মনুর্ভগবানাহ। জৈমিনিনাপ্যুক্তম্—কার্য্যেঽর্থে বেদঃ প্রমাণম্। চোদনালক্ষণোঽর্থো ধর্ম্ম ইতি। অতশ্চ নিরবশেষপদার্থপরিজ্ঞানাতিশয়যোগাদ্ধর্ম্মপ্রবচনসামর্থ্যং সিদ্ধবদুপাদায় প্রভো ইত্যামন্ত্রণম্। হে প্রভো! ধর্ম্মাভিধানশক্ত ত্বমস্মভ্রূহি ধর্ম্মানিতি। এবমনয়া ত্রিশ্লোক্যা ধর্ম্মান্ পৃষ্ট উত্তরেণ শ্লোকেন প্রতিজজ্ঞে॥ ৩ মেধা

---

বিধানং বেদস্তস্য, স্বয়ম্ভুবোঽপৌরুষেয়স্য, অচিন্ত্যস্য বহুশাখাবিভিন্নত্বাদিয়ত্তয়া পরিচ্ছেত্তুমযোগ্যস্য, অপ্রমেয়স্য মীমাংসাদিন্যায়নিরপেক্ষতয়াঽনবগম্যমানপ্রমেয়স্য, কার্য্যমনুষ্ঠেয়ম্ অগ্নিষ্টোমাদি, তত্ত্বং ব্রহ্ম, সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্মেত্যাদিবেদান্তবেদ্যং তদেবার্থঃ প্রতিপাদ্যভাগস্তং বেত্তীতি কার্য্যতত্ত্বার্থবিৎ। মেধাতিথিস্তু কর্ম্মমীমাংসাবাসনয়া বেদস্য কার্য্যমেব তত্ত্বরূপোঽর্থস্তং বেত্তীতি কার্য্যতত্ত্বার্থবিদিতি ব্যাচষ্টে, তন্ন, বেদানাং ব্রহ্মণ্যপি প্রমাণাভ্যুপগমাৎ ন কার্য্যমেব তত্ত্বরূপোঽর্থঃ। ধর্ম্মাধর্ম্মব্যবস্থাপনসমর্থত্বাৎ প্রভো ইতি সম্বোধনম্। ৩ কুল্লূ

প্রলয়ানন্তর বহিরিন্দ্রিয়ের অগোচর, অব্যাহতসৃষ্টি-সামর্থ্য-সম্পন্ন ও প্রকৃতিপ্রেরক পরমেশ্বর স্বেচ্ছাকৃত-দেহধারী হইয়া এই আকাশাদি পঞ্চ ভূত ও মহদাদি তত্ত্ব, যাহা প্রলয়কালে সূক্ষ্মরূপে অব্যক্তাবস্থায় ছিল, সেই সমুদয় স্থূলরূপে প্রকাশ করত আপনিই প্রকাশিত হইলেন। ৬

